আরোহণ করেন। এটি এই শৃঙ্গে তৃতীয়বার আরোহণ।

আমেরিকান অভিযাত্রীরা ব্রহ্মা-১ এবং জাপানী অভিযাত্রীরা আইগার শৃঙ্গে আরোহণের চেষ্টা করেন। বাকি ছ'টি অভিযান যেসব শৃঙ্গে পরিচালিত হয়েছে, সেগুলি সবই এখান থেকে বহুদূরে অবস্থিত। তাহলেও একটি অভিযানের উল্লেখ না করে পারছি না। সেটি হল এস· ভেনাবল্স-এর নেতৃত্বে প্রথম কিশ্‌তোয়ার-শিবলিঙ্গ শিখরে আরোহণ। *

আমি থামতেই শৈলেশ বলে ওঠে—২১,৪৬৬ ফুট উঁচু শিবলিঙ্গ শৃঙ্গ তো গাড়োয়ালে, গোমুখীর ওপরে। কিশ্‌তোয়ার-শিবলিঙ্গ নামে আবার কোন শৃঙ্গ আছে নাকি!

—আছে। অমূল্য উত্তর দেয়। বলে—৬০০০ মিটার অর্থাৎ ১৯,৬৮৫ ফুট উঁচু এই শৃঙ্গটির আকৃতি অনেকটা শিবলিঙ্গের মতো বলে এর নাম কিশ্‌তোয়ার-শিবলিঙ্গ। অবশ্য শৃঙ্গটি কিশ্‌তোয়ার-হিমালয়ের উত্তর-পূর্ব প্রান্তে অর্থাৎ লাদাখ সীমান্তে অবস্থিত।

থামে অমূল্য, আমি বলতে থাকি—১৯৮৪ সালে কিশ্‌তোয়ার-হিমালয়ে দুটি পর্বতাভিযান পরিচালিত হয়েছে। একটি বৃটিশ ও একটি আইরিশ। পঁচাশি সালে অর্থাৎ গতবছরেও দুটি অভিযান হয়েছে, একটি বৃটিশ ও একটি আমেরিকান। এই চারটি অভিযানের কোনটিতেই ব্রহ্মা-হিমাঙ্গনের কোন শিখরে আরোহণ করার চেষ্টা করা হয় নি।

একবার একটু থেমে আবার বলি—এই হোল কিশ্‌তোয়ার-হিমালয়ে পর্বতারোহণের সংক্ষিপ্ত ইতিহাস।

—হয়ে গেল? আমি থামতেই গোরা প্রশ্ন করে।

একটু হেসে বলি—হ্যাঁ, পঁচাশি সাল অর্থাৎ গতবছর পর্যন্ত হিসেব তো দিয়ে দিলাম।

—এ বছরের কথা বলবেন না?

—এ বছর তো এখনও শেষ হয় নি। তাছাড়া তুমিও জানো, এ

* 'Painted Mountains' by Stephen Venables

বছর এ পর্যন্ত তুটি ব্রহ্মা-১ অভিযান আয়োজিত, একটি জাপানীদের ও একটি আমাদের।

—সেই কথাটা বলেই আপনার বিবরণ শেষ করুন। গোরা হাসতে হাসতে বলে।

এতক্ষণে আমি ওর প্রশ্নটার কারণ বুঝতে পারি। কিন্তু সেকথা বলতে পারার আগেই জয় বলে ওঠে—হাসি-গল্প অনেক হল, আর নয়। তাঁবুর চারিরিকে নালা কাটা শেষ হয় নি তখন, এসো এখন সেটা কেটে ফেলা যাক। আকাশের অবস্থা ভাল নয়। যে কোন সময় আবার বৃষ্টি নামতে পারে।

—জয় ঠিকই বলেছে। আয় সবাই মিলে নালাটা কেটে দিই। গোরা উঠে দাঁড়ায়।

নেতা বাধা দেয়। বলে—নো। হেড-কুক মাটি কাটার কাজে হাত দেবে না, সে তার নিজের কাজ করবে।

—কি কাজ ?

—তুমি হেড্-কুক তোমাকে বলতে হবে কেন যে টী-টাইম হয়ে গিয়েছে।

—কিন্তু আমি তো সেদিন বলে দিয়েছি লীডার, হেড্-কুক চা বানায় না।

—না বানালেও তাকেই ব্যবস্থা করতে হয়।

—যো হুকুম লীডার! গোরা হাসতে হাসতে দোরের দিকে এগিয়ে যায়। আমরাও অট্টহাসিতে ফেটে পড়ি।

## ॥ চোদ্দ ॥

আজ ২২শে সেপ্টেম্বার।

না, থাক্। আজকের কথা পরে হবে, তার আগে কালকের কথা বলে নিই। গতকাল সন্ধ্যার সময় আবার আকাশ ভেঙে বৃষ্টি নেমেছিল। প্রায় সারা তাঁবুতেই জল পড়েছে। দুপুরে ভাগ্যিস চারিদিকে নালা কেটে দেওয়া হয়েছিল। গ্রাউণ্ড-শীটের ওপর দিয়ে জল বয়ে যায় নি। কিন্তু গ্রাউণ্ড-শীট ভিজে উঠেছে। আগেই বলেছি অধিকাংশ এয়ার-ম্যাট্রেস ফুটো। কাজেই সাড়ে তেরো হাজার ফুট উঁচুতে চুপসে যাওয়া এয়ার-ম্যাট্রেসে রাত কাটানো। তার ওপরে চলেছে দুর্যোগ। অসিত কাননে রাজ্যের ঠাণ্ডা এসে হাজির হয়েছে। রুক্স্যাক্ সহ তাবুর ভেতরের সব জিনিসই ভিজে গেছে। অনেক চেষ্টা করে কেবল স্লীপিং ব্যাগগুলো বাঁচাতে পেরেছি।

তাহলেও আমাদের অদৃষ্ট ভাল। রাত ন'টা নাগাদ বৃষ্টি থেমে গেছে। একটু বাদে আকাশের অবস্থা দেখতে বাইরে এসেছি। অবাক হয়েছি। তারায় ভরা-আকাশে চাঁদ উঠেছে। চাঁদের আলোয় মুখ আলো করে বসে আছেন ব্রহ্মাজী। পরম স্নেহে তিনি তাকিয়ে আছেন আমাদের দিকে। আমরা পরমানন্দে প্রজাপতিকে প্রণাম করেছি।

জলসিক্ত শিবিরে ঘুমের ব্যাঘাত হয়েছে। রাতে ঠিকমত ঘুমোতে পারি নি। একে ঠাণ্ডা তার ওপরে সবই ভিজে। তাঁবু থেকেও ফোঁটা ফোঁটা জল পড়েছে সর্বত্র। সবারই বার বার ঘুম ভেঙে গিয়েছে। তাহলেও রাত ফুরিয়েছে। সুখের দিনের মতো দুঃখের রাতও অন্তহীন নয়।

আজ সকালে তাঁবুর বাইরে বেরিয়েই বুকখানি আমার আনন্দে ভরে উঠেছে। আজ আকাশ আবার আগের মতই ঘন নীল। করুণাঘন

দৃষ্টিতে ব্রহ্মাজী তাকিয়ে আছেন আমার দিকে। আমি তাঁকে প্রণাম করি।

হিমবাহের পরপারে শ্বেতশুভ্র ফ্ল্যাট-টপ ও তার প্রতিবেশীরাও তাকিয়ে আছেন। আমিও তাঁদের দেখি।

আমার মন অপার আনন্দে নেচে উঠেছে। প্রকৃতি তাহলে সহায় হলেন আমাদের। আর তিনি সহায় হলে আমার পর্বতারোহী ভাইরা দু-তিন দিনের মধ্যেই ব্রহ্মা-১ পর্বতশিখরে ভারতের জাতীয়-পতাকা প্রথম প্রোথিত করতে পারবে।

রসিদকে ডেকে তুলি। তাকে চা বানাতে বলি। পাথরের ফাঁকে ফাঁকে তুষার পড়ে রয়েছে। রাতের ঠাণ্ডায় বৃষ্টির জল জমে গিয়েছে। দেখতে ভারী ভাল লাগছে। মুক্তোর মতো মনে হচ্ছে। এ যাত্রায় আমি এখন পর্যন্ত তুষারপাত দেখি নি।

এই সাত সকালেই নালায় জল এসে গেছে। বৃষ্টির জল। সেই জলেই মুখ ধুয়ে নিয়ে তাঁবুতে ফিরে আসি। সঙ্গীদের ডেকে তুলি। আকাশের সংবাদ দিই। সবাই খুশিতে চিৎকার করে ওঠে।

কিছুক্ষণ বাদে রসিদ চা নিয়ে আসে। বলে—গুড-মর্ণিং সাব্, চায়।

সবাই হৈ হৈ করে উঠে বসে। রসিদকে সুপ্রভাত জানিয়ে হাত বাড়িয়ে মগ হাতে নেয়। চায়ে চুমুক দিতে দিতে নেতা বলে—তপন, তাহলে আজ আর কাউকে ওপরে পাঠাচ্ছি না।

—গৌতম তাই বলে দিয়েছে। ওরা আজ ও কাল তিন নম্বর শিবির প্রতিষ্ঠা করে শিখরের পথ তৈরি করবে। আজ সকালে হ্যাপ-রাও দু-নম্বরে চলে যাবে। আগামীকাল ওপরের খবর দিয়ে হ্যাপ্-দের একনম্বরে পাঠিয়ে দেবে। তপন উত্তর দেয়।

নেতা বলে—আজ একনম্বরে কেউ থাকছে না।

—তাহলে আর লোক পাঠিয়ে কি হবে? টুলটুল বলে।

জয় রঞ্জু আর শৈলেশও মাথা নাড়ে।

প্রভাতী পরামর্শ শেষ হয়। বেরিয়ে আসি বাইরে। ফ্ল্যাট-

টপের পেছন থেকে সূর্য উঠল। তার সোনালী পরশে ব্রহ্মা-শিখর সোনা হয়ে গেল।

রোদ এলো অসিত কাননে, আমাদের তাঁবুর ওপরে। আর তখুনি রঞ্জু বলে বসল—আসুন, তাঁবুটা খুলে ফেলা যাক। তাহলে ভেতরের জায়গা এবং জিনিসপত্রগুলো সব শুকিয়ে যাবে আর তাঁবুটাও সারাবার চেষ্টা করা যেতে পারে।

—তাঁবু সারাবি! শৈলেশ জিজ্ঞেস করে—কি দিয়ে সারাবি?

—কেন? আমার কাছে প্রচুর ব্যাণ্ড্-এড্ রয়েছে।

—প্রস্তাবটা মন্দ নয়। জয় বলে—চেষ্টা করা যেতে পারে।

—মন্দ কি? নেতা অনুমতি দেয়।

গোরা বলে—টাঙ্গাবার সময় দড়িগুলো আরেকটু টেনে দিস। তাহলে আর অত জল পড়বে না।

রসিদ ও টুলটুলকে নিয়ে গোরা কিচেনে চলে যায়। আমরা তাঁবু খুলে ফেলি। ব্যাণ্ড-এড্ দিয়ে সারিয়ে কতটা লাভ হবে জানি না। তবে তাঁবু খুলে ফেলায় রোদ লেগে গ্রাউণ্ড-শীট শুকিয়ে যাবে। স্যাঁতস্যাঁতে ভাবটা দূর হবে। রঞ্জু জয় ও শৈলেশ তাঁবু সারাতে লেগে যায়। আমি অমূল্য আর তপন ভেজা জিনিসপত্র রোদে শুকোতে দিই।

সকাল সাড়ে নটায় নালার জল বন্ধ হয়ে গেল। রসিদ ভরসা দেয়—বৃষ্টির জল ফুরিয়ে গেল। কিছুক্ষণের মধ্যেই আবার বরফগলা জল চলে আসবে।

সে পাহাড়ী মানুষ, ঠিকই বলেছে। কালকের বৃষ্টিতে কালো পাহাড়ের গায়েও বরফ পড়েছে। যা রোদ উঠেছে, তাতে বরফগলা শুরু হতে সময় লাগবে না।

সকাল দশটায় গরম গরম ডাল-রুটি দিয়ে ব্রেক-ফাস্ট পাওয়া গেল। তাই খেয়েই রসিদ কাঠ আনতে বনে ছুটল। ওকে নিষেধ করে লাভ নেই। ও কিছুতেই বসে থাকবে না।

সদস্যরা সবাই কোন না কোন কাজ করছে। কেবল আমি আর

অমূল্য কর্মহীন। আমরা তাই বার বার ব্রহ্মাজীর দিকে তাকাই। তাকিয়ে তাকিয়ে তাঁকে দেখি। তিনি যেন আজ আরও সুন্দর, আরও মহান, আরও করুণাময়। তাঁর অপার করুণায় আমার ভাইরা নিশ্চয়ই নিরাপদে ফিরে আসবে আমার কাছে।

সাড়ে দশটাতেই নালায় জল এসে গেল। পরিষ্কার জল। টলটলে জল ছলছল করে বয়ে যাচ্ছে। বেচারী রসিদকে আজ আর পাথর ডিঙ্গিয়ে জল আনতে যেতে হবে না।

আকাশে আবার মেঘের আসা-যাওয়া শুরু হয়েছে। যারা দুষ্টু ছেলেদের মতো শুধুই ছুটোছুটি করছে, তাদের দেখে ভয় পাচ্ছি না। ভয় পাচ্ছি নিচের দিকে ঘন-মেঘগুলো দেখে। তারা ব্রহ্মা পর্বতের দক্ষিণ-পূর্ব গিরিশিরা আর ব্রহ্মা হিমবাহের ওপরে থমকে দাঁড়িয়ে রয়েছে।

থাকুক গে, ব্রহ্মাজীর মুখখানি তো দেখতে পাচ্ছি। আমরা যে তাঁরই মুখ চেয়ে বসে আছি। তাই তাঁকে আবার বলি—হে স্বয়ম্ভু, আর তিন দিন, মাত্র তিনটি দিনই তুমি আমাদের কৃপা ক'রো। আমরা তোমার পুজো শেষ করি।

মেঘলোকের অবস্থা যাই হোক, ব্রহ্মলোক কিন্তু আজ দিবাকরের দীপ্তিতে দীপ্যমান। আজকের এই চক্‌চকে দুপুরে বসে গতকালের বৃষ্টিভেজা সন্ধ্যাটিকে স্বপ্ন বলে মনে হচ্ছে। তাঁবু শুকিয়ে গেছে, জিনিসপত্র সব শুকিয়ে গেছে। অসিত কানন এখন শুকনো খটখটে, রোদের তেজে তেতে উঠেছে।

আচ্ছা, এই রোদ কি ওরা ওপারেও পাচ্ছে? নিশ্চয়ই! অন্তত ব্রহ্মাজীর দিকে তাকিয়ে তাইতো মনে হচ্ছে। ওরা কাল তিন নম্বর শিবির প্রতিষ্ঠা করবে। পরশু শেষরাতে চূড়ান্ত সংগ্রামে অবতীর্ণ হবে। সে সংগ্রাম সার্থক হবে কি? নিশ্চয়ই হবে।

কিন্তু গতকালের রাতটা ওরা কেমন কাটিয়েছে? বোধকরি মোটেই ভাল নয়। খুবই কষ্ট হয়েছে। আমাদের এখানে বৃষ্টি মানে ওদের ওখানে তুষারপাত। তবে ওরা যে পর্বতারোহী। এমন কষ্ট

ওদের করতেই হবে।

রসিদ কাঠ নিয়ে ফিরে আসার পরে লাঞ্চ পাওয়া গেল—ডাল ভাত পাপর ও আচার। বেলা সাড়ে বারোটা নাগাদ আমাদের খাওয়া শেষ হল। আর তখুনি রসিদ চেঁচিয়ে উঠল—সাব্, আদমী!

—কিধার?

—উপার। যা রহা হ্যাঁয়।

জয় ছুটে গিয়ে তাবু থেকে বাইনোকুলার নিয়ে এলো। একটু বাদে বলতে থাকে—হ্যাঁ, দুজন···পিঠে মাল নিয়ে চলেছে।···ব্যস, পাহাড়ের আড়ালে চলে গেল। আর দেখা যাচ্ছে না।

তপন বলে—রাম ও পেয়ার একনম্বর থেকে দু-নম্বর শিবিরে যাচ্ছে। যেখান দিয়ে চলেছে, ওটাই ব্রহ্মা-১ পর্বতের দক্ষিণ-পূর্ব গিরিশিরা আর আমাদের দু-নম্বর শিবিরের পথ। পথের একটা জায়গা থেকে ওরাও এই মূল-শিবির দেখতে পেয়েছিল।

হিমালয়ের রোদ আর সুন্দরী যুবতীর মন, দেবাঃ ন জানন্তি। কখন যে কাকে কৃপা করবে, কেউ জানে না। কিছুক্ষণ আগেও ভাবছিলাম, বাইরে বড় গরম এবারে ভেতরে যাওয়া যাক। সেই কাঠ-ফাটা রোদ মুহূর্তে মিলিয়ে গেল। কোথা থেকে ছুটে এলো আকাশ-জোড়া ঘন মেঘ। তারা সূর্যকে ঢেকে ফেলল, ব্রহ্মা আর ফ্ল্যাট-টপকে আড়াল করল। আর সেই সঙ্গে হাজির হল কন্‌কনে ঠাণ্ডা হাওয়া। তাড়াতাড়ি তাঁবুতে পালিয়ে এলাম।

স্লীপিং ব্যাগ গায়ে দিয়ে বসে গল্প শুরু করি। অমূল্য তার বিভিন্ন অভিজ্ঞতার গল্প বলছে। রসিদ আবার কাঠ আনতে গিয়েছে। সে ফিরে এলে বৈকালী চা হবে।

চারটের আগেই রসিদ ফিরে এলো। না, রসিদ নয়, রসিদ ব্রাদার্স। দু-ভাই একসঙ্গে ফিরে এসেছে। ছোট-রসিদ কাঠ এনেছে আর বড়-রসিদ রাজমা চিনি বিড়ি আলু মুলো টমেটো শসা কুমড়ো ডাক-টিকেট আর চিঠি নিয়ে এসেছে। পোস্টমাষ্টারসাব্ আমাদের শুভেচ্ছা পাঠিয়েছেন। জানিয়েছেন, এখনও কিশ্‌তোয়ার স্বাভাবিক

হয় নি, পাতিমহলায় বাস আসছে না। বাস আসা শুরু করলেই তিনি আমাদের চিঠি ও টেলিগ্রাম নিচে পাঠিয়ে দেবেন।

কিন্তু কিশ্‌তোয়ার স্বাভাবিক নয় কেন? কি হল সেখানে? বাসই বা কেন আসছে না পাতিমহলায়? প্রাকৃতিক তাণ্ডব কিংবা রাজনৈতিক বিক্ষোভ?

—নহী সাব্‌! বড়-রসিদ জবাব দেয়—কিশ্‌তোয়ারামে দাঙ্গা হুয়া।

—দাঙ্গা!

—জী সাব্‌! হিন্দু-মুসলিম দাঙ্গা, রায়ট...

—রায়ট! কব্‌?

—পন্দেরো তারিখ।

—পনেরোই সেপ্টেম্বার!

—জী সাব্‌। অভিভি কারফিউ চল্‌ রহা।

সেকি! আমরা তো তেরোই দুপুর দুটোয় কিশ্‌তোয়ার থেকে পাতিমহলা রওনা হয়েছি। তারপরে আটচল্লিশ ঘণ্টার মধ্যে কিশ্‌-তোয়ারে হিন্দু-মুসলমান দাঙ্গা হয়ে গেল! আর তারই ফলে আটদিন ধরে কারফিউ চলেছে, পাতিমহলায় বাস আসছে না।

অথচ কিশ্‌তোয়ার এসে যে জিনিসটি দেখে আমি প্রথম অভিভূত হয়েছি, সেটি হল সাম্প্রদায়িক সম্প্রীতি, হিন্দু-মুসলমানের মিল। আর তারপর থেকে এই মিল দেখে প্রতিদিন আমার মন ভরে উঠছে। শ্যামা বাটসাহেব মেট ও রসিদভাইদের সেবা ও যত্নে বার বার পুলকিত হয়ে উঠছি। অথচ এরা সবাই মুসলমান আর আমরা হিন্দু।

গাড়োয়াল কুমায়ুন হিমাচল ও সিকিমে পর্বতাভিযানে গিয়েছি। সেখানে হিন্দুরাই আমাদের মেট ও মালবাহকের কাজ করেছে। কিন্তু কোথায়, তারা তো এদের চেয়ে আমাদের বেশি সেবা-যত্ন করে নি! বরং কেউ কেউ জুলুম করে বেশি টাকা আদায় করে নিয়েছে। তাহলে কেন এই দাঙ্গা আর কেনই বা একজন মুসলমান হিন্দুদের কাছে সেই সংবাদ বয়ে নিয়ে এলো? কে এই প্রশ্নের উত্তর দেবে?

ধর্ম ? যে ধর্মের নামে আমরা মানুষ হয়েও যুগ যুগ ধরে পশুর মতো আচরণ করে চলেছি।

রসিদ দাঙ্গা বাঁধার কারণ বলে—কিশ্‌তোয়ার কলেজটি সহ-শিক্ষায়তন, ছেলে-মেয়েরা একসঙ্গে পড়াশুনা করে। কলেজের জনৈক বহিরাগত মুসলমান লেকচারার কিছুদিন আগে ফরমান জারী করেছিলেন যে তার ক্লাশে মুসলমান ছাত্রীদের বোরখা পরে আর হিন্দু ছাত্রীদের ওড়না কিংবা শাড়ীর আঁচল মাথায় দিয়ে আসতে হবে। সেই আদেশ অমান্য করে জনৈকা হিন্দুছাত্রী সেদিন 'জিন্‌স' পরে ক্লাসে আসে। মুসলমান অধ্যাপকটি তাকে ধাক্কা দিয়ে ক্লাশ থেকে বের করে দেয় এবং ধস্তাধস্তির সময় মেয়েটির গায়ের জামা ছিঁড়ে যায়।

এই নিয়েই গোলমাল, এই নিয়েই দাঙ্গা। উভয় সম্প্রদায়ের বেশ কিছুলোক ছুরিকাহত হয়েছে, বাজারের কয়েকটি দোকানে আগুন লাগানো হয়েছে। কিন্তু মুসলমান এস. ডি. ও. দেবসাহেব খুবই কঠোর হাতে অবস্থার মোকাবিলা করেছেন। তিন ট্রাক সৈন্য এসেছে। প্রচুর ধরপাকড় হয়েছে। এখনও কারফিউ চলেছে! তবে দু-একদিনেব মধ্যেই দিনের কারফিউ তুলে দেওয়া হবে। তখন আবার পাতিমহলায় বাস আসবে।

ছোটবেলায় শুনেছিলাম, ঢাকায় নাকি একবার কিশোরদের লাট্টু-খেলা নিয়ে হিন্দু-মুসলমানে দীর্ঘস্থায়ী দাঙ্গা হয়েছে। কিন্তু তারপরে তো প্রায় পঞ্চাশ বছর কেটে গেল। ইতিমধ্যে দেশ স্বাধীন হয়েছে। আমরা গরুর গাড়ির যুগ থেকে মহাকাশযানের যুগে উত্তীর্ণ হয়েছি। তবু কেন আমাদের ক্ষুদ্রতার অবসান হল না ? কেন আমরা আজও বুঝে উঠতে পারছি না যে ধর্ম নয়, সম্প্রদায় নয়, মানুষ—সবার উপরে মানুষ সত্য, তাহার উপরে নাই।

রসিদ ব্রাদার্স এসে গিয়েছে, অতএব চায়ের জন্য আমাদের কাউকে আর কিচেনে যেতে হল না। ওরাই চা বানিয়ে নিয়ে এলো। ভাঙা বিস্কুট দিয়ে চা খেতে খেতে কথাটা মনে পড়ে জয়ের। সে বড়-

রসিদকে জিজ্ঞেস করে—তুমি কখন সোন্দার থেকে রওনা হয়েছো ?

—খুব ভোরে। তখন বোধহয় পাঁচটা হবে।

—খেয়ে বেরিয়েছিলে ?

—জী সাব্। সোন্দারে আমাদের এক মাসি থাকে। আমি কাল রাতে তার বাড়িতেই ছিলাম। তিনিই পথেব জন্য সবজি ও চাপাতি করে দিয়েছেন। তাঁর বাগান থেকেই এই ভুট্টা আর আক নিয়ে এসেছি। তিনি আপনাদের খেতে বলেছেন।

সত্যি কি বিচিত্র আমাদের দেশ। ক'দিন আগে কিশ্তোয়ারে হিন্দু-মুসলমান দাঙ্গা হয়ে গেছে। আর এক কিশ্তোয়ারী মুসলমান মাসী বাঙালী হিন্দুদের খাবার জন্য এতগুলো ভুট্টা আর আপেল পাঠিয়ে দিয়েছেন।

এবারে গোরা বড়-রসিদকে বলে—তাহলেও তোমার খিদে পেয়েছে, এতটা পথ হেঁটে এসেছো। এক কাজ করো, কিচেনে গিয়ে দেখো ডাল-ভাত আছে। একটু গরম করে খেয়ে নাওগে।

—নহী সাব্। চায় পীলিয়া। আউর কোই জরুরত নহী। আপকি সাথ্ রাতকো খানা খায়েঙ্গে।

সত্যই তো। মাসির দেওয়া চাপাতি ও সবজি যখন খেয়ে নিয়েছে, তখন রসিদ আবার খাবে কেমন করে ? সে যে 'গরীবী হটাও' ধ্বনিতে মুগ্ধ ভারতের গরীব মানুষ। দিনে দুবার খাবার বিলাসিতা তার জন্য নয়। এবং একথা হিন্দু-মুসলমান শিখ-খ্রীষ্টান সব ধর্মের খেটে খাওয়া ভাবতীয়দের কাছে সমান সত্য।

কিন্তু আমাদের গোরা এসব কথা ভাবতে রাজী নয়। সে এক-রকম জোর করেই রসিদকে কিচেনে পাঠিয়ে দেয়।

একি! আবার বৃষ্টি নামল নাকি? হ্যাঁ, তবে তেমন জোরে নয়। ঝিরঝির করে পড়ছে। তাই মাথায় করে বাইরে আসি। না, আকাশের অবস্থা ভাল নয়। যে-কোন সময় গতকালের মতো বৃষ্টি নামতে পারে, সবে ছ'টা বেজেছে। এরই মধ্যে মিলিয়ে যাচ্ছে দিনের আলো। আঁধার নেমে আসছে ব্রহ্মলোকে, ব্রহ্মাজী বিলুপ্ত

হয়েছেন।

ফিরে আসি তাঁবুতে। বড়-রসিদ পেট্রোম্যাক্স জ্বালায়। তাঁবুর অন্ধকার দূর হয়। শুধু তাঁবুর নয়, সন্ধ্যার পরে বাইরের আঁধারও খানিকটা কমে যাবে। দূর থেকে তাঁবুটিকে আলোর উৎস বলে মনে হবে। কেদারনাথ পর্বত অভিযানের সময় একদিন রাতে অন্ধকারে পথ হারিয়েছিলাম। তাঁবুর ভেতরে মোমবাতি জ্বলছিল। সেই আলোতেই কুয়াশা আর অন্ধকারের মধ্যে বহুদূর থেকে তাঁবুকে আলোর উৎস বলে বুঝতে পেরেছিলাম। নিরাপদে ফিরে এসেছিলাম শিবিরে।

হিমালয়ে এলে হিমালয়ের কথা বেশি মনে পড়ে। নানা কথা ভাবতে ভাবতে হঠাৎ কথাটা মনে পড়ে আমার। আজ কারও মন ভাল নয়। ওপরের খবর পাই নি। ওরা তিন নম্বর শিবিরের জায়গা পেল কিনা, জানতে পারি নি। তার ওপরে আকাশের অবস্থা ভাল নয়। কিন্তু তাই বলে আমরা কেন আকাশের মতো মুখভার করে থাকবো?

এ অবস্থায় সহযাত্রীদের চাঙ্গা করে তুলতে হলে তাদের একটি গৌরবময় অভিযান নিয়ে আলোচনা করা দরকার। ১৯৮৪ সালে অমূল্যর নেতৃত্বে এই সদস্যদের নিয়ে গঠিত অভিযাত্রীদল ভারতীয় পর্বতারোহণের ইতিহাসকে অলঙ্কৃত করেছে। ২১,৩৪৯ ফুট অর্থাৎ ৬৫০৭ মিটার উঁচু সুদুর্গম সুদর্শন শিখরে ভারতের জাতীয়-পতাকা প্রোথিত করেছে। এদের কাছে সেই অভিযানের কথা শুনতে চাওয়া যাক। তাহলে এরা আজকের অবস্থা বিস্মৃত হয়ে অতীতের গৌরবে গৌরবান্বিত হয়ে উঠবে। সবার সব হতাশা দূর হবে, মনের মেঘ কেটে যাবে।

আমার উদ্দেশ্য সিদ্ধ হয়। ইন্‌স্টিটিউট অব্ মাউণ্টেনীয়ারিং এক্‌স্‌প্লোরেশান-এর মুখপাত্র 'ম্যান এ্যাণ্ড মাউণ্টেন-'এর একটা কপি রুক্‌স্যাক্ থেকে বের করে শৈলেশ নিজের লেখাটি পড়তে শুরু করে দেয়। আমি মন দিয়ে শুনি। শৈলেশ পড়ছে—

'কয়েক বছর আগে গঙ্গোত্রী থেকে ভাগীরথীর উৎস গোমুখী যাচ্ছিলাম। গঙ্গোত্রী মন্দিরের ওপর দিয়ে একটি পর্বতশৃঙ্গ আমাদের দৃষ্টি আকর্ষণ করল। শুনলাম সেটি সুদর্শন পর্বত। ২১, ৩৪৯ ফুট উঁচু এই শৃঙ্গটিতে বহু অভিযান আয়োজিত হয়েছে। কিন্তু একমাত্র ১৯৮০ সালের ইন্দো-ফরাসী অভিযান ছাড়া আর কেউ সফল হতে পারেন নি। তখুনি ঠিক করেছিলাম, আমরা একবার চেষ্টা করে দেখব।

১৯৮৪ সালে আমরা অভিযানের আয়োজনে ঝাঁপিয়ে পড়লাম। ১৭ই মে যাত্রা করলাম হাওড়া থেকে। আপনাকে বাদ দিয়ে বাকি এগারোজন সবাই দলে ছিলাম। অমূল্যদার হাতে জাতীয়-পতাকা ও ক্লাব-পতাকা তুলে দিয়েছিলেন মাননীয় ক্রীড়ামন্ত্রী শ্রীসুভাষ চক্রবর্তী।

১৯শে সকাল দশটায় আমরা ঋষিকেশ পৌঁছলাম। সেখান থেকে সাড়ে এগারোটার বাস ধরে সাতটায় উত্তরকাশী।

প্রয়োজনীয় জিনিসপত্র ও মালবাহক সংগ্রহের জন্য দুদিন উত্তর-কাশীতে থাকতে হল। দশজন সাধারণ ও দুজন উচ্চ-হিমালয়ের মাল-বাহক এবং একজন পরিচারক ঠিক করা গেল। পর্বতারোহণ শিক্ষা কেন্দ্র থেকে সাজ-সরঞ্জাম সংগৃহীত হল। প্রয়োজনীয় কেনাকাটাও শেষ করা গেল। তারপরে ২১শে মে ভোর পাঁচটার বাস ধরে দশটায় লঙ্কা পৌঁছলাম। সেখানে প্রাতঃরাশ সেরে রুক্‌স্যাক্ পিঠে তুলে নিলাম। শুরু হল পায়ে পায়ে হিমালয়ের পথচলা। বিকেল পাঁচটায় গঙ্গোত্রী পৌঁছলাম।

২৩শে সকালে ঘুম ভাঙ্গার পরে ঘরের বাইরে এসেই সুদর্শনকে দর্শন করলাম। আমাদের শরীরে এক অপূর্ব অনুভূতি ছড়িয়ে পড়ল। কিছুক্ষণ পরে তৈরি হয়ে বেরিয়ে পড়লাম গঙ্গোত্রী থেকে। বেলা তিনটে নাগাদ ভুজবাসায় লালবাবার আশ্রমে পৌছলাম। গরম চা ও খিচুড়ি খেয়ে শরীরের সমস্ত ক্লান্তি দূর হয়ে গেল।

পরদিন সকালে ভাগীরথীর উৎস গোমুখী। কিন্তু গোমুখীর

বেশ কিছুটা ওপর দিয়ে গঙ্গোত্রী হিমবাহে উঠে এলাম। ফেরার পথে গোমুখী দর্শনের ইচ্ছা মনে রেখে এগিয়ে চললাম।

এবার আসল যাত্রা শুরু। আলগা পাথরের ওপর পা রেখে ওপরে ওঠা কিংবা নিচে নামা। কোন রকমে দেহের ভারসাম্য বজায় রেখে চলতে হচ্ছিল। মাঝে মাঝেই পাশের পাহাড় থেকে পাথরের চাঁই সবেগে নিচে নেমে আসছিল। একটা তো প্রায় অমূল্যদার মাথায় এসে পড়েছিল। অদ্ভুত তৎপরতায় তিনি রক্ষা পেয়ে যান।...’

—এপথে কিন্তু আমরা একটাও পাথর পড়ার জায়গা পাই নি অমূল্যদা। টুলটুলের কথায় থামতে হয় শৈলেশকে।

অমূল্য বলে—তা তো বটেই। তাই কি জানো, ব্রহ্মলোকের পথ যত দুর্গমই হোক, বিপজ্জনক নয়। যাক্ গে, শৈলেশ শুরু করো।

শৈলেশ পড়তে থাকে—‘আমরা গঙ্গোত্রী ও রক্তবরণ হিমবাহের সঙ্গমে পৌঁছলাম। রক্তবরণ নালা ধরে রক্তবরণ হিমবাহে প্রবেশ করলাম। এবারে পথ আরও বিপদসঙ্কুল। ওপর থেকে পথে বেশি সংখ্যায় পাথর পড়ছিল।

চলতে চলতে একসময় চলে এলাম থেলু হিমবাহের সঙ্গমে। আগের নভেম্বরে আমাদের সমীক্ষক-দল এখানেই মূল-শিবির স্থাপন করেছিল। এখানে বসে সঙ্গের খাবার দিয়ে মধ্যাহ্নভোজ সেরে নিলাম। খেতে খেতে রক্তবরণ হিমবাহের ওপারে সবুজ প্রান্তরে হরিণ ঘুরে বেড়াতে দেখলাম। আর সেই সঙ্গে লক্ষ্য করলাম গাছপালার সংখ্যা কমতে কমতে কখন একদম অদৃশ্য হয়ে গেছে। বেলা ৪টা নাগাদ একটু সমতল জায়গা দেখে শিবির ফেললাম। এখান থেকে তিনজন মালবাহক ভুজবাসা ফিরে গেল আমাদের রেখে আসা মালপত্র নিয়ে আসতে। আমাদের প্রধান তাঁবুটি ছিল আকারে বেশ বড়। দলের সব সদস্যই তার মধ্যে জায়গা করে নিলাম। পাশেই শেরপা ও মালবাহকদের জন্য আরও তিনটি তাঁবু ছিল। শিবিরের পরিবেশ খুব উপভোগ্য হয়ে উঠল। কিন্তু অন্ধকার নামতেই প্রচণ্ড ঠাণ্ডায় জমে যাওয়ার উপক্রম। বেশ কিছু গরম পোষাক চাপিয়ে দলনেতার

সাথে পরদিনের অভিযান নিয়ে আলোচনা শুরু হল। এখান থেকে আমাদের রক্তবরণ হিমবাহের দিকে এগোতে হবে। ঠিক হল সকালের দিকে লাকপা একটি দলকে নিয়ে এগিয়ে যাবে মূল-শিবির স্থাপনের উদ্দেশ্যে। মাল বাহকেরা ফিরে এলে বাকি সবাই অগ্রসর হবে।

ভরত হাঁক দিল, "খানা তৈয়ার হ্যায়।" সবাই উপলব্ধি করলাম প্রচণ্ড খিদে পেয়েছে। কিছুক্ষণের মধ্যেই শিবির নিস্তব্ধ হয়ে গেল।

২৫ তারিখ সকালে প্রথম দলটিকে ছেড়ে দিলাম। বেলা ১১টা নাগাদ তিনজনের জায়গায় ২ জন মালবাহক ফিরে এল। অপরজন কাউকে কিছু না বলেই ফিরে গেছে। ফলে বেশ কিছু মালপত্র বিশেষ করে কেরোসিনের একটি বড় জায়গা ভুজবাসে রয়ে গেছে। ঘটনাটি আমাদের খুব অবাক করল। খুব সম্ভব মালবাহকটি অন্য কোন দলে বেশি পারিশ্রমিকের আশায় চলে গেছে। বুঝতে পারলাম একান্ত বিশ্বাসী এই সব পাহাড়ী মানুষদের মধ্যেও শহরের দূষিত আবহাওয়া প্রবেশ করেছে। যাইহোক, ইতিমধ্যে ভরতের রান্না করা খিচুড়ি দিয়ে মধ্যাহ্নভোজ সেরে মূল-শিবির স্থাপনের উদ্দেশ্যে যাত্রা করলাম। কিছুটা রাস্তা সোজা আসার পর রক্তবরণ নালার উৎসমুখ সামনে রেখে বাঁদিকে বাঁক নিতে গিয়েই মনে হল আর চলা অসম্ভব। কারণ আমাদের এগোতে হবে একটি শুকিয়ে যাওয়া প্রস্রবণের উপর দিয়ে। জল না থাকলেও সেটি একটি পাথরের প্রস্রবণে পরিণত হয়েছিল। বিশাল বিশাল আলগা পাথরে পা রাখলেই হুড়মুড়িয়ে নেমে আসছে। সে এক অদ্ভুত পরিস্থিতি। হঠাৎ দেখলাম গৌতম ও শিবু ভালো রাস্তার খোঁজে এমন একটা জায়গায় গিয়ে উপস্থিত হয়েছে, যেখান থেকে আর নড়তে পারছে না। ওদের নিচে নেমে আমাদের রাস্তায় আসতে পরামর্শ দিয়ে এগিয়ে চললাম। উপর থেকে তখন পাথরের ঢল নামছে। কোনরকমে নিজেকে বাঁচিয়ে এগোতে লাগলাম। হঠাৎ দেখলাম পলদিন একটা পাথরের ঢিবির আড়াল থেকে এসে উপস্থিত আগের দলে সে এসেছিল। কিন্তু রাস্তার ফাঁদে পড়ে সেও আমাদের মত কিংকর্তব্যবিমূঢ় হয়ে পড়েছে। বহুকষ্টে যখনই সেই প্রস্রবণের

মাথায় পৌঁছালাম, তখন সকলের দম নিঃশ্বেসিত। কিছুক্ষণ বিশ্রামের পর এগিয়ে চললাম। দূর থেকে চোখে পড়ল কিছুটা ফাঁকা জায়গা। এসে পৌঁছালাম এক স্বর্গীয় পরিবেশে। আমাদের পেছন দিকে শিবলিঙ পর্বত, সামনে মাউণ্ট সুরালয় এবং শ্রীকৈলাস শৃঙ্গ, ডাইনে সরীসৃপ আকারে রক্তবরণ হিমবাহ এবং বাঁদিকে রুক্ষ পর্বতমালা পাথরের দেয়াল তুলে দাঁড়িয়ে আছে। নুড়ি পাথর বিছানো কিছুটা সমতল জায়গা। মাঝে ছোট ছোট গাছের ঝোপ মাটি থেকে মাথা তুলেই বিভিন্ন রঙের ফুলে নিজেদের সাজিয়ে আমাদের অভ্যর্থনা জানাল। বেশ কয়েকটি বড় জাতের কুচকুচে কালো পাখি হলুদ ঠোঁট নেড়ে তাদের রাজ্যে আমাদের স্বাগতম জানিয়ে ঘোরাফেরা করতে লাগল। লাকপা ইতিমধ্যে পাথর দিয়ে একটা কুড়ে বানিয়ে ফেলেছে। দলের সব সদস্য একে একে এসে পড়ল। প্রচণ্ড ক্লান্তিতে সকলের শরীর অবসন্ন। কিন্তু অমূল্যদার আদেশে প্রত্যেককে বাড়িতে চিঠি লিখতে হল। বিভিন্ন জায়গায় আমাদের মূলশিবির স্থাপনের খবর পাঠাবার জন্য অমূল্যদার আদেশে আমাকে আর তপনকে বেশ কিছু চিঠি লিখতে হল। প্রায় ১৫,৫০০ ফুট উঁচুতে আমাদের মূলশিবির স্থাপিত হল। স্বর্গত সুসাহিত্যিক ও হিমালয়-প্রেমিক প্রবোধ কুমার সান্যালের নামে আমরা এই অঞ্চলের নামকরণ করলাম 'প্রবোধ-কানন'।

২৬শে মে সকাল থেকেই বিভিন্ন কাজে ব্যস্ত হয়ে পড়লাম। আবহাওয়ার সাথে নিজেদের কিছুটা মানিয়ে নেওয়ার জন্য আমাদের আজ যাত্রাবিরতি। পরদিন একনম্বর শিবির স্থাপনের জন্য তৈরি হতে লাগলাম। ঠিক হল প্রথমদিন পাঁচজন সদস্য জগদীশ গৌতম শিবু কৃষ্ণ ও তপন, দুজন শেরপা ও দুজন High Altitude Porter এক নম্বর শিবির স্থাপনের জন্য অগ্রসর হবে। গোরা বিনয় এবং আমার উপর ভার পড়ল মূল-শিবিরের সাথে অগ্রবর্তী শিবিরগুলির যোগাযোগ রক্ষা করা। তাছাড়া বিভিন্ন সময়োপযোগী ক্ষেত্রে দলনেতা ব্যবস্থা নেবেন। সন্ধ্যাবেলা এদিন সবাই হৈচৈ আর গান-

বাজনায় মেতে উঠলাম। পরদিন থেকে দলকে বিভিন্ন ভাগে ভাগ হয়ে এগোতে হবে। সবাই আবার অভিযান শেষে মিলিত হব।

২৭শে মে সকালে প্রথম দলটি বেড়িয়ে পড়ল একনম্বর শিবির স্থাপনের উদ্দেশ্যে। তাদের বিদায় জানিয়ে আমরা মুল-শিবিরে ফিরে এলাম। এরপর বেশ কিছুক্ষণ অঞ্চলটিকে ঘুরে কিছু তথ্য সংগ্রহের চেষ্টা করলাম। কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে ভূ-পৃষ্ঠের বিভিন্ন উচ্চতায় মানবদেহে শারীরিক ও মানসিক পরিবর্তন সংক্রান্ত কিছু মনোবৈজ্ঞানিক প্রশ্নপত্র আমাদের সঙ্গে পাঠিয়েছিলেন। বিভিন্ন কাজের ফাঁকে আমরা সেগুলি নিয়ে বসছিলাম। এরই মাঝে অমূল্যদা আমাকে ক্রমাগত 'ডায়েরী' লেখার তাগাদা দিয়ে যাচ্ছিলেন। এই তাগাদা অভিযানের শেষপর্যন্ত বজায় ছিল। ওদিকে প্রথম দলটি বেশ কিছুটা পথ বিনা বাধায় এগিয়ে গেল। কিন্তু যে জায়গাটা দিয়ে বাঁদিকে যেতে হবে, সেখানে এমন এক পরিস্থিতি হয়ে আছে যার ফলে দলটি থমকে দাঁড়ালো। বিশাল এক পাথরের দেওয়ালে পা-রেখে স্বাভাবিকভাবে যাওয়া অসম্ভব। অবশেষে তার গায়ে পিটনের সাহায্যে দড়ি লাগাতে হল। নিচে অতলস্পর্শী খাদ। কোনরকমে জায়গাটা অতিক্রম করে অভিযাত্রীরা এগোতে লাগল। এই এলাকার আলগা পাথরগুলি ব্লেডের মত ধারালো। চড়াই পথে ওঠার সময় গড়িয়ে এসে দেহের কোন অংশে আঘাত করলে বিপদ। লাকপা এরই মাঝে পাথরের উপর পাথর সাজিয়ে পথের কিছু চিহ্ন রেখে যাচ্ছিল। ক্রমে পাথরের রাজত্ব শেষ করে তারা প্রবেশ করে তুষার রাজত্বে। অভিযানের গতি কিছুটা শ্লথ করে দিল। কারণ জমাটবাধা তুষারের নিচে কোথায় ভয়াল ফাটল ( crevasse ) লুকিয়ে আছে, তা পরীক্ষা করে না এগোলেই বিপদ। অভিযাত্রীরা প্রবেশ করল শ্বেতবরণ হিমবাহে। সকলের চোখের সামনে ভেসে উঠল সুদর্শনের পূর্ণাবয়ব রূপ। একটি নালা বয়ে চলেছে। সেটি অতিক্রম করে শ্বেতবরণ হিমবাহের উপর ১৭,৫০০ ফুট উঁচুতে স্থাপিত হল একনম্বর শিবির। লাকপা দূরবীণের সাহায্যে চারিদিক লক্ষ্য

করে জানাল জায়গাটার পরিবর্তন ঘটে গেছে। সন্ধ্যে নামতেই তুষারপাত শুরু হল এবং সবাই তাঁবুতে প্রবেশ করল।

মূল শিবিরে গোরা ও বিনয় এসে খবর দিল একনম্বর শিবির স্থাপিত হয়েছে, কিন্তু রাস্তা অত্যন্ত দুর্গম। আমাদের পরবর্তী কার্যসূচী নিয়ে দলনেতার সাথে আলোচনা করছি হঠাৎ প্রচণ্ড ঝড় ও তুষারপাত শুরু হল। ঝড়ের সাথে প্রায় লড়াই করে তাঁবুকে ধরে রাখতে হচ্ছিল। মনে হচ্ছিল যে-কোন মুহূর্তে তাঁবু উড়ে যাবে। ঈশ্বরকে স্মরণ করে প্রায় দেড় ঘণ্টা তুমুল লড়াই করার পর প্রকৃতি শান্ত হল। আমরাও নিশ্চিন্ত মনে রাত কাটালাম।

২৮শে মে সকালে দুজন মালবাহককে দিয়ে কিছু জিনসপত্র একনম্বর শিবিরে পাঠিয়ে দিলাম। অমূল্যদার নির্দেশে আমরা মূল-শিবিরেই রইলাম।

একনম্বর শিবির থেকে সকালে তিনজন সদস্য ও দুজন শেরপা বেড়িয়ে পড়েছে দু-নম্বর শিবিরের জায়গা নির্ধারণের জন্য। তুষারের মধ্যে ওদের পা প্রায় হাঁটু পর্যন্ত ডুবে যাচ্ছিল। ফলে অত্যন্ত কষ্টকর অবস্থার মধ্যে দিয়ে অগ্রসর হতে হচ্ছিল। প্রায় দু-ঘণ্টা এইভাবে চলার পর ওরা এসে পৌছয় প্রায় সুদর্শনের পায়ের কাছে। এখান থেকে কিছুদূরে একটা বরফের ঢালের কাছেই দু-নম্বর শিবিরের জায়গা নির্ধারণ করে ওরা ফিরে এল একনম্বর শিবিবে।

২৯শে মে একনম্বর শিবির গুটিয়ে অভিযাত্রীরা দু-নম্বর শিবির স্থাপনের জন্য অগ্রসর হয়ে চলেছে। একটিমাত্র তাঁবু একনম্বর শিবিরে পড়ে রইল যোগাযোগকারী দলের জন্য। কোটেশ্বর ও সাইফ নামক দুটি সুন্দর পর্বতশৃঙ্গকে বাঁদিকে রেখে সুদর্শনের ডানদিক দিয়ে তুষারের মরুভূমির উপর দিয়ে অভিযাত্রীদলটি এগিয়ে চলল। প্রত্যেকের কোমরে দড়ি। চলার পথে ছাতু ও আচারের সাহায্যে শরীরের হারানো উদ্যমকে ফিরিয়ে নিয়ে তারা জুতোর তলায় বাঁধা লোহার কাঁটার ( Crampon ) সাহায্যে শক্ত বরফের উপর দিয়ে ধীর গতিতে অগ্রসর হতে লাগল। চড়াই পথ শেষ করে তাঁরা

পৌঁছাল স্কেটিং করা যায় এমন একটি সমতল ক্ষেত্রে। এখান থেকে বাঁদিকে এগিয়ে গেল। কিন্তু জায়গাটা প্রচণ্ড বিপজ্জনক। অসংখ্য ফাটল ছড়িয়ে আছে। এক একটি ফাটল এঁকে বেঁকে অনেক দূর পর্যন্ত বিস্তৃত। এরমধ্যে যে ফাটলগুলি তুষারে ঢাকা অবস্থায় অদৃশ্য হয়ে আছে, সেগুলি বিশেষ অসুবিধার সৃষ্টি করছিল। এগুলির গভীরতা পরিমাপ করা সম্ভব নয়। হয়তো কয়েকশ' ফুট পর্যন্ত এর তলদেশ বিস্তৃত। অবশেষে সুদর্শন পর্বতের পুবদিকে বরফের ঢল-এর ( Ice-fall ) মুখে ১৮,০০০ ফুট উঁচুতে দু-নম্বর শিবির স্থাপিত হল। সতপন্থ, মাতৃ, চৌখাম্বা প্রভৃতি বিখ্যাত পর্বতশৃঙ্গগুলি ওদের দৃষ্টির সম্মুখে ফুটে উঠল। শক্ত বরফের মধ্যে গর্ত করে তৈরি হল দু-নম্বর শিবিরের রান্নাঘর।

মূল-শিবিরে মালবাহকদের মারফত দু-নম্বর শিবির স্থাপনের খবর এল। সঙ্গে এল একটি মালপত্রের তালিকা যেগুলি পরদিন পাঠাতে হবে। অমূল্যদা আমাকে ও গোরাকে নির্দেশ দিলেন পরদিন ঐসব জিনিস নিয়ে একনম্বর শিবিরে যেতে।

৩০শে মে কৃষ্ণ, জগদীশ ও দুজন শেরপা বেড়িয়ে পড়ল তৃতীয় অর্থাৎ শৃঙ্গারোহণ শিবির স্থাপনের জায়গা নির্ধারণ করতে। বরফের ঢল ( Ice-fall ) বেয়ে Crampon-এর সাহায্যে দড়ি লাগাতে লাগাতে প্রচণ্ড খাড়াই উঠতে শরীরের ভারসাম্য বজায় রাখা কষ্টসাধ্য হয়ে উঠছিল। কারণ শক্ত বরফের উপর Crampon আটকাচ্ছিল না। ফলে তুষার গাঁইতির সাহায্যে সিঁড়ি কেটে পা রাখতে হচ্ছিল। উপর থেকে পাথর পড়ছিল। কৃষ্ণ ও লাকপার মাথায় 'হেলমেট' থাকলেও জগদীশের মাথায় কোন আবরণ ছিল না। সুতরাং মাঝে মাঝেই ওদের থমকে দাঁড়াতে হচ্ছিল। বেলা ১২টা নাগাদ তাঁরা এমন একটা জায়গায় পৌঁছল যেখান থেকে শ্বেতবরণ হিমবাহকে একটা কুমীরের লেজের মত মনে হচ্ছিল। এখানে সুদর্শন শৃঙ্গের নিচের একটা ঝুলন্ত অংশ ( overhang ) অতিক্রম করতে হবে। মোটামুটিভাবে ঠিক হল এই অঞ্চলেই তিন নম্বর

অর্থাৎ শীর্ষারোহণ শিবির ( Summit Camp ) স্থাপিত হবে। এবার ঢালুপথে দু-নম্বর শিবিরে ফিরে চলা। দড়ি ধরে ঝুলতে ঝুলতে নামার সময় ওদের শিরদাঁড়া ভেঙ্গে যাওয়ার উপক্রম। কিন্তু মনের জোরের সাথে শরীরের জোর ফিরে আসে। তারা ফিরে এল দু-নম্বর শিবিরে। সেখানে তখন দলের অন্য সদস্যরা মাংসের খিচুড়ি রান্না করে ওদের জন্য অপেক্ষা করছে।

৩১শে মে দু-নম্বর শিবির থেকে কৃষ্ণ জগদীশ শিবু লাকপা ও পলদিন তিননম্বর শিবির স্থাপনের উদ্দেশ্যে রওনা হয়ে গেল। তপন ও গৌতম দু-নম্বর শিবিরে রইল শীর্ষারোহণ দলটির সাথে যোগাযোগ রাখবার জন্য। পূর্বনির্ধারিত রাস্তা ধরে অভিযাত্রীরা ১৯,০০০ ফুট উঁচুতে তিননম্বর শিবিরে উপস্থিত হল। স্বল্প পরিসর জায়গায় স্থাপিত হয়েছে দুটি তাঁবু। বরফের মধ্যে গর্ত করে স্টোভ জ্বালিয়ে অন্ধকার নামার আগেই খাবার তৈরি করে সকলে তাঁবুতে প্রবেশ করল। এখান থেকেই আগামীকাল শীর্ষারোহণের প্রচেষ্টা চালানো হবে। প্রত্যেকেই প্রচণ্ড উত্তেজনায় বশীভূত। কারও চোখে ঘুম নেই। কেউ গান করছে অথবা আলোচনা করছে আগামীকালের যাত্রা প্রসঙ্গে। লাকপা তার নিজস্ব ভাষায় সকলকে গান গেয়ে শোনাচ্ছে। শিবু 'গীতা'র শ্লোক আবৃত্তি করে চলেছে। আসন্ন প্রভাতের জন্য সকলেই অপেক্ষারত। অন্ধকার কেটে নতুন প্রভাতের আগমনের সাথে সাথেই বহুদিনের স্বপ্নকে চরিতার্থ করতে তারা যাত্রা করবে সুদর্শনের শিখরে।

সারারাত প্রবল উত্তেজনার মধ্যে কাটাবার পর অভিযাত্রীরা একটু ক্লান্ত হয়ে পড়েছে। চমক ভাঙল লাকপার ডাকে। ভোর হতে তখন বেশ বাকি। লাকপা নির্দেশ দিল ভোর হওয়ার সাথে সাথে সকলকে বেড়িয়ে পড়তে হবে। শরীর থেকে অবসাদ দূর করতে এক কাপ চায়ের দরকার। কিন্তু স্টোভটি আবার বিকল। আমার মনে হয় স্টোভগুলির পাহাড়ের উচ্চতা সহ্য হয় না। তা না হলে ভালো স্টোভগুলি বিকল হয়ে পড়ে কি করে? সকলেই হতাশ

হয়ে পড়ল। কিন্তু পলদিন সহজে হার মানতে প্রস্তুত নয়। শেষ পর্যন্ত তার হাতে পড়ে বিকল স্টোভকে হার মানতে হল।

২রা জুন, ১৯৮৪ আমাদের কাছে একটি উজ্জ্বলতম দিন। পূর্বগগনে লাল আবীর ছড়িয়ে পড়ল। সকাল ৫-২০ মিনিট। পাঁচজন অভিযাত্রা বেড়িয়ে পড়ল। ওরা কি পারবে সফল হতে? বহু অভিযান যেখানে ব্যর্থ হয়েছে। বহু নামী অভিযাত্রীর যাবতীয় পরিকল্পনা যে শৃঙ্গ ব্যর্থ করে দিয়েছে। পারবে কি বাংলার অনভিজ্ঞ তিন তরুণ প্রমাণ করতে, 'তারুন্যের কাছে সকল শক্তি পরাভূত'?

প্রণাম করে তাঁর আশীর্বাদ মাথায় নিয়ে তারা যাত্রা শুরু করল। প্রকৃতিদেবী প্রথম থেকেই আমাদের দিকে তাঁর আশীর্বাদের সস্নেহ হাতখানি বাড়িয়ে রেখেছিলেন. দেবতাত্মা হিমালয়ের আশীর্বাদে কোন প্রতিকূল অবস্থার সৃষ্টি এখন পর্যন্ত হয়নি। অপূর্ব আবহাওয়ার মধ্যে তিনজন এগিয়ে চলেছে' সঙ্গে সদা হাস্যময় লাকপা এবং প্রচণ্ড কর্তব্য সচেতন পলদিন।

দু-ঘণ্টা ধরে নরম তুষারের উপর দিয়ে এগিয়ে চলেছে শৃঙ্গের দিকে। প্রায় ২০,৫০০ ফুট উঁচুতে তাঁরা এমন এক জায়গায় উপস্থিত হল যেখানে পাতলা শ্লেট পাথরে ভর্তি। এইরূপ উচ্চতায় তুষারাবিহীন পাথরের স্তর দেখে সকলেই অবাক হয়ে গেল। পা দিতেই পাথরগুলি ছিটকে নিচের দিকে নামতে লাগল। কিছুটা এগোতেই চোখে পড়ল ডানদিকে একটা বরফের প্রাচীর তাদের পথ অবরোধ করে দাড়িয়ে আছে। পিটন ও দড়ির সাহায্যে জায়গাটা অতিক্রম করতে ওদের বেশ কিছুটা সময় লাগল। এখান থেকে দু-নম্বর শিবিরকে একটা বিন্দুর মত লাগছিল। এবার বাঁদিকে ঘুরে যেতেই নিচের সবকিছু আড়ালে চলে গেল। সামনেই একটি ঝুলন্ত দেয়াল। সকলেই তখন প্রচণ্ড ক্লান্ত। লাকপা জানাল আর একটু যেতে পারলেই স্বপ্ন সফল হবে। অবসাদ কাটিয়ে ঝুলন্ত দেওয়ালে দড়ি লাগানো শুরু হল। প্রায় ঝুলতে ঝুলতে তাঁরা উঠে এল সেই দেওয়ালের মাথায়। চোখের সামনে কয়েক গজের দূরত্বে গত চার বছরের স্বপ্ন, লক্ষ্যপথের

পরিসমাপ্তি সুদর্শন শিখর। পাউডারের মত গুঁড়ো বরফে সকলের কোমর পর্যন্ত ডুবে যাচ্ছে। কয়েক পা এগোলেই তাঁরা পৌঁছে যাবে মূল লক্ষ্যে। প্রথমে জগদীশ আস্তে আস্তে এগিয়ে গেল। পা-রাখল সুদর্শনের চূড়ায়। একে একে কৃষ্ণ শিবু লাগপা ও পলদিন। উত্তেজনায় প্রত্যেকে শিহরিত হচ্ছিল। হঠাৎ লাকপা সবাইকে সাবধান করে দিয়ে এগিয়ে শিখরের মাঝামাঝি জায়গায় তুষারগাইতি দিয়ে সজোরে আঘাত করল। আলিবাবার চিচিং ফাঁকের মত শিখরের মাঝখানের বরফ ধসে গিয়ে সৃষ্টি হল বিশাল এক গহ্বরের। বাকি সকলে বিস্ময়ের সাথে তাকিয়ে রইল সেদিকে। ১৯৮০ সালের সফল অভিযাত্রী দলের অন্যতম শৃঙ্গারোহণকারী লাকপার জানা ছিল সুদর্শন শৃঙ্গের এই গোপন গহ্বরের কথা। কেউ যেন তখনও বিশ্বাস করতে পারছে না তাঁরা দাঁড়িয়ে আছে সুদর্শন শিখরে। গাড়োয়াল হিমালয়ের সব শৃঙ্গগুলিকেই তাঁরা দেখতে পাচ্ছিল। অমূল্যদার নির্দেশ ছিল শৃঙ্গারোহণের সঙ্গে সঙ্গেই ছবি তুলতে শুরু করার। পরে ছবি তোলার অবসর থাকে না। কারণ দীর্ঘ অভিজ্ঞতাসম্পন্ন অমূল্য সেন জানতেন যে-কোন শৃঙ্গারোহণের কিছুক্ষণের মধ্যেই সেই অঞ্চল ঘন মেঘে ঢেকে যায়। কিন্তু অবর্ণনীয় পরিস্থিতিতে ছবি তোলার কথা সকলে ভুলে গেছে। একে অপরকে আলিঙ্গনের মাধ্যমে মনের উচ্ছ্বাস প্রকাশ করছে। তাদের মুখে এককথা "আমরা পেরেছি"।

সম্বিত ফেরে লাকপার কথায়! লাকপা তাড়া দেয় তাড়াতাড়ি ছবি তোলার জন্য। কৃষ্ণ চটপট কয়েকটা ছবি তুলে যখন তাঁর ক্যামেরায় নতুন ফিল্ম লাগাচ্ছে, অবাক হয়ে সকলে দেখলে সুদর্শন শিখরের চারিপাশ ঘন মেঘে ঢেকে যাচ্ছে। চোখের সামনে সবকিছু অস্পষ্ট হয়ে আসছে। সকলেই এক নতুন অভিজ্ঞতার সম্মুখীন হল। কিছুক্ষণ আগেও আকাশে কোন মেঘ ছিল না। নির্মল স্নিগ্ধ আকাশে এত মেঘ এল কোথা হতে? কৃষ্ণ একটু আলোর জন্য বার বার ঈশ্বরকে ডাকতে লাগল। কিন্তু মেঘের পর্দা সরল না। অভিযাত্রীরা সঙ্গের বিস্কুট ও চকোলেট দিয়ে সর্বশক্তিমান সুদর্শনের উদ্দেশ্যে

নিবেদন করল অন্তরের শ্রদ্ধাঞ্জলি। জ্বালানো হ'ল ধূপ কাঠি ও মোমবাতি। উত্তোলিত হল জাতীয় পতাকা ও ক্লাব পতাকা। শিবু আবৃত্তি করল গীতার পুণ্যশ্লোক। প্রাণ ভরে কিছুক্ষণ বিচরণ করল সল্প-পরিসর জায়গায়। প্রায় পয়তাল্লিশ মিনিট শৃঙ্গে অবস্থানের পর শুরু হল অবরোহণ।

মূল-শিবির। বিকেল তিনটে বেজে দশ। আমাদের প্রতীক্ষার অবসান হল। বাহাদুর তাঁবুতে ঢুকল। তার হাতে নেতার চিঠি। রুদ্ধশ্বাসে পড়তে শুরু করি—

"Comrades,

VICTORY !

Your tremendous labour for two years is victorious. Five members of our team crawled on to the top of Sudarshana today at 1215 Hrs. We saw them coming down at 13·00 Hrs. Don't get excited........

Sailesh and all porters will come to Camp I with empty sacks tomorrow. Joy and Ranju will stay at the Base.

Thanks for the delicious 'khichuri' you have sent today. But Gora is doing too much 'খাই খাই'। I am afraid, if, any 'khichuri' will be left for me when I finish this letter... ...."

## ॥ পনেরো ॥

চা ও রুটি খেয়ে রসিদ ব্রাদার্স ওপরে রওনা হয়ে গেল! ওরা এক নম্বর শিবিরে গিয়ে দেখবে কোন চিঠি আছে কিনা? না থাকলে দু নম্বর শিবিরের পথে এগিয়ে যাবে। বেলা দুটো পর্যন্ত এগোবে। তারপরে ফিরে আসবে। আশা করি তার মধ্যে কারও সঙ্গে দেখা হয়ে যাবে। তবে বিকেল ছটার আগে ফিরে আসতে পারবে বলে মনে হচ্ছে না। তার মানে আমাদের সারাদিন ওদের পথ চেয়ে বসে থাকতে হবে।

আজ সকালেও ব্রহ্মাজীর মুখ দেখতে পেলাম না। আকাশ পরিষ্কার কিন্তু তাঁর মাথায় মেঘের আবরণ।

ব্রহ্মাজীর মুখ দেখতে না পেলেও ফ্ল্যাট-টপ্ আর তার প্রতিবেশীদের পরিষ্কার দেখতে পাচ্ছি। তাদের সারা গায়ে বামধনুর খেলা চলেছে। ভারী ভাল লাগছে। তাই বার বার চেয়ে চেয়ে দেখি। সত্যই তুষারমৌলী হিমালয় অতুলনীয়।

রোদ এলো অসিত কাননে। এখন পৌনে আটটা। গোরা রঞ্জু ও জয় জলখাবারের আয়োজন করছে। অমূল্য আর টুলটুল রোদে বসে আছে। তপন এখনও স্লীপিং ব্যাগ ছাড়ে নি, তাঁবুতে শুয়ে আছে। ওর মন ভাল নয়। একজোড়া ক্যাম্পনের জন্য একজন ট্রেন্ড মাউন্টেনীয়ার মূল-শিবিরে বন্দী জীবন যাপন করছে।

সকালে দুবার চা-বিস্কুট পাওয়া গিয়েছিল। এবারে ব্রেক-ফাস্ট পাওয়া গেল। বাটার অয়েল মাখানো গরম রুটি আর ঘন মুগডাল। এখন সকাল দশটা।

খেতে খেতে নেতা জিজ্ঞেস করে—হেড্-কুক্, আজ লাঞ্চে কি 'মেনু' হবে?

—এই না হলে 'লেম্ লীডার'! ব্রেক্-ফাস্ট্ শেষ হবার আগেই লাঞ্চের খোঁজ নিচ্ছেন! গোরা নেতাকে একহাত নেয়।

নেতা তার মন্তব্যে বিচলিত না হয়ে পাল্টা চাল দেয়—খোঁজ না নিলে চলবে কেমন করে ? লীডারের 'এ্যাপ্রুভ্যাল' ছাড়া তো হেড্-কুক্ মেন্নু ঠিক করতে পারে না।

—না, লীডারের এ্যাপ্রুভ্যালের দরকার পড়বে না। ক্যাম্পে কি খাওয়া হবে, তা ঠিক করবে ম্যানেজার ও মেডিক্যাল অফিসার। তাই এ ব্যাপারে আমি লীডারকে জবাব দিতে বাধ্য নই।

নেতা একটু বিপাকে পড়ে যায়। সব ব্যাপারে তার নাক গলানো নিঃসন্দেহে অগণতান্ত্রিক। তাই অপেক্ষাকৃত কোমল কণ্ঠে বলে—না, মানে আমি ঠিক জবাব চাইছি না। একটু জানতে চাইছি আর কি ?

—তাই বলুন। গোরা নিজের বিজয়ে পুলকিত। সে বলে—আজ লাঞ্চে, ভাত ডাল আলুসিদ্ধ ও শাক—আলু দিয়ে মুলোশাক।

—গুড্, ভেরী গুড্! অমূল্য বলে—মাছ মাংস ও ডিমে অরুচি ধরে গেল। ডাল ভাল লাগছে, শাক-সবজি আরও ভাল।

—তাহলে বলুন, আপনার অনুমতি না নিয়েও আমরা ভাল মেন্নু ঠিক করতে পারি।

—নিশ্চয়ই। অমূল্য গোরার সঙ্গে সন্ধি করে।

এদিকে শুরু হয়েছে আকাশ জুড়ে মেঘের খেলা। খেলার নেশায় মাঝে মাঝে মেঘদল ব্রহ্মাজীকে ছেড়ে পালাচ্ছে। সেই ফাঁকে আমরা তাঁর মুখখানি দেখে নিচ্ছি।

অমূল্য বলে—এই মেঘ দেখে ভয় পেয়ো না। এগুলো Winter mist. এ মেঘের জন্য ওপরে ওদের কোন অসুবিধে হচ্ছে না।

না হলেই ভাল। আজ ২৩শে সেপ্টেম্বর। আজকের মধ্যে ওদের তিন নম্বর শিবির প্রতিষ্ঠা করতেই হবে।

কিন্তু ওদের কথা পরে হবে। আগে মেঘের কথা বলে নিই। শুধু মেঘ নয়, মাঝে মাঝে বৃষ্টি হচ্ছে। রোদ আর বৃষ্টির খেলা চলেছে অসিত কাননে। তারই মধ্যে আমরা একসময় দুপুরের খাওয়া শেষ করেছি।

খাবার পরে কিন্তু যন্ত্রণাটা যেন বেশি বেড়ে গেল। কারণ আগেই বলেছি, এখন এখানে আমাদের রান্না-খাওয়া ছাড়া আর কোন কাজ নেই। খাওয়ার কাজ যখন চুকে গেল, তখন যে শুধুই সংবাদের প্রতীক্ষা। অথচ রসিদদের ফিরে আসতে এখনও অনেক দেরি।

বেলা দেড়টা নাগাদ সহসা মানুষের কণ্ঠস্বর ভেসে আসে। আমরা উত্তেজিত হয়ে উঠি। ঝির ঝির করে বৃষ্টি পড়ছে। তারই মধ্যে বেরিয়ে আসি বাইরে। হিমবাহের দিকে তাকাই। না, কাউকে দেখতে পাচ্ছি না তো! তাহলে শব্দটা আসছে কোথা থেকে পরিষ্কার শুনতে পাচ্ছি মানুষের কণ্ঠস্বর। কেউ কাউকে ডাকছে। মাঝে মাঝে শিষ দিচ্ছে।

অমূল্য সিটি দেয়, আমরা চিৎকার করি।

হ্যাঁ, সাড়া পাই। নিশ্চয়ই কোন মানুষ এসেছে ব্রহ্মালোকে। কিন্তু কোথায়?

—ঐ তো! টুলটুল বলে

—হ্যাঁ, সে ঠিকই দেখেছে। একটা ছায়ামূর্তি চলেছে কালো পাহাড়টার গা দিয়ে ব্রহ্মা পর্বতের দিকে। এখান থেকে তাকে প্রায় লিলিপুটের মতো মনে হচ্ছে। কিন্তু সে কে? কেনই বা এই আবহাওয়ায় ওপরে চলেছে?

আমরা আবার চিৎকার করে উঠি। সে সাড়া দেয়, হাত নাড়ে। আমরা হাত নাড়ি। তাকে কাছে ডাকি।

আসে। কিছুক্ষণ বাদে সে নেমে আসে পাহাড় থেকে। জনৈক প্রৌঢ় গুর্জর। সে সেলাম করে বলে, তার একটা গরু হারিয়ে গেছে। তাই ছেলেকে নিয়ে সে গরু খুঁজতে বেরিয়েছে।

—ছেলে কোথায়? অমূল্য জিজ্ঞেস করে।

—আজ্ঞে জনাব, সে এগিয়ে গেছে। তাই তাকে ডাকছিলাম।

অমূল্য গোরাকে বলে—ডাল-ভাত বেশি হবে?

—রসিদদের খাবার রেখে খানিকটা দেওয়া যেতে পারে।

—তাহলে ওকে একটু খেতে দাও। বোধহয় সারাদিন খাওয়া

হয় নি।

আমাদের সঙ্গে কথা বললেও মানুষটা কিন্তু সামনে কালো পাহাড়টার দিকে তাকিয়ে আছে। এক মুহূর্তের জন্য সে দৃষ্টি ফেরায় নি আমাদের দিকে!

রঞ্জু কিচেনে গিয়ে একখানি থালায় খানিকটা ডাল-ভাত ও সবজি নিয়ে আসে, লোকটির হাতে দেয়।

দু-হাত দিয়ে থালাখানি ধরে সে সেলাম করে তারপর সেখানি পাথরের আড়ালে রেখে বলে—জনাব! একটু পরে খাবো। এখন খেতে বসলে ওপর দিকে নজর রাখতে পারব না। আমার বেটা ওপরে গেছে গরু খুঁজতে। আপনারা তাঁবুতে চলে যান, বৃষ্টি পড়ছে।

সে তেমনি ওপরদিকে তাকিয়ে থাকে। কি দেখছে? আমরা তো কিছুই দেখতে পাচ্ছি না।

যাক গে, অযথা জলে দাঁড়িয়ে থাকার মানে হয় না। তঁবুতে চলে আসি। ভাবি—আশ্চর্য ব্যাপার! মানুষটার খিদে পেয়েছে। সামনে খাবারের থালা, তবু খাচ্ছে না।

আমরা তাঁবুর দরজা দিয়ে তাকে দেখছি, সে কিন্তু একবারও আমাদের দিকে তাকাচ্ছে না। এক দৃষ্টিতে ওপর দিকে তাকিয়ে আছে।

বৃষ্টি বন্ধ হল। সামান্যই জল পড়ছিল। কিন্তু বেশ ঠাণ্ডা বাতাস বইছে। লোকটার খাবার আরও ঠাণ্ডা হয়ে যাচ্ছে। কিন্তু কাকে এসব বলা? সে জবাব দেয়—খাবো জনাব! ভুখ লেগেছে। আপনাদের বহুত মেহেরবাণী। খাবো, নিশ্চয়ই খাবো।

প্রায় ঘণ্টাখানেক বাদে লোকটি হঠাৎ উঠে দাঁড়ালো। আনন্দে চিৎকার করে উঠল। কেবলি যেন কার নাম ধরে ডাকতে থাকল। সেই আকুল আহ্বান ব্রহ্মলোকের পাহাড়ে প্রতিহত হয়ে বার বার প্রতিধ্বনিত হচ্ছে।

ওপর থেকে কেউ সাড়া দিয়েছে। সঙ্গে সঙ্গে লোকটি আনন্দে

নাচতে শুরু করে দেয়। বলে ওঠে—জনাব, মিল্ গিয়া, গাই মিল্ গ্যায়ী, বেটা মিল গিয়া।

কি বলছে লোকটা! কিছুই বুঝতে পারছি না। তাহলেও আমরা কোন প্রশ্ন করি না। চুপ করে থাকি।

মিনিট বিশেক বাদে একটি কিশোর এসে উপস্থিত হল। পুত্রের আগমনে পুলকিত পিতা তাকে থালাখানি দেখিয়ে কি যেন বলল। তুজনে পাশাপাশি বসে ভাত-ডাল খেতে শুরু করল। গোরা তাড়াতাড়ি তাঁবু থেকে বেরিয়ে গিয়ে আরও খানিকটা ডাল-ভাত এনে দিল।

সকৃতজ্ঞ চিত্তে ওরা তাও খেয়ে নিল। তারপরে থালা ধুয়ে জল খেল। বাপ বলল—ব্রহ্মাজী আপনাদের কৃপা করবেন।

পুত্র বলল—খুবই খিদে পেয়েছিল।

—কিন্তু আমরা তো তোমাদের পেটভরা খাবার দিতে পারলাম না। নেতা আফসোস করে।

—না, সাব্ আমাদের পেট ভরে গেছে। ছেলে তার পেটে হাত বুলায়।

বাপ বলে—আপনাদের বহৎ মেহেরবাণী। এবারে আমাদের বিদায় দিন, আমরা গরুটা নিয়ে নিচে চলে যাই।

—গরু পেয়েছ? রঞ্জু জিজ্ঞেস করে।

—জী! আমার বেটা সেটাকে ওপরে বেঁধে রেখে এসেছে।

বাপ ও ছেলে সেলাম জানায়। তারপরে জোরে জোরে পা চালিয়ে কালো পাহাড়টার দিকে চলে যায়।

আমি ভাবি—এরা গুর্জর, আধুনিক সভ্য সমাজের সঙ্গে সম্পর্ক নেই এদের। তবু অভুক্ত পিতা নিজের খাবার ছেলেকে খাওয়াতে পেরে কি অপার তৃপ্তি লাভ করে গেল? বাৎসল্য জগতের যাবতীয় প্রাণীর প্রিয়তম রস।

সাড়ে তিনটে নাগাদ আমাদের প্রতীক্ষার অবসান হল। রসিদ ব্রাদার্স ফিরে এলো। তারা গৌতমের চিঠি নিয়ে এসেছে, একুশ ও বাইশ তারিখের খবর। গৌতম লিখেছে—

‘প্রিয় লীডার, দু নম্বর শিবির ( ১৮,৫০০´ )

২২. ৯. ৮৬

গতকাল সকালে আমরা খুব তাড়াতাড়ি এক নম্বর শিবির গুটিয়ে সব মালপত্র গুছিয়ে নিলাম। ঝট্‌পট্‌ জলখাবার খেয়ে শেরপাদের নিয়ে বেরিয়ে পড়লাম। তোমাদের সঙ্গে যোগাযোগ রক্ষা করার জন্য এক নম্বরে মাত্র একটা টু-মেন টেণ্ট্ রেখে এসেছি।

এক নম্বর থেকে দু নম্বরে আসার পথে খানিকটা এগিয়েই একটা খাড়া পাথরের দেওয়াল পার হতে হয়। আমরা সেখানে ফিক্সড রোপ করে রেখেছিলাম। সেই দড়ি ধরে দেওয়াল বেয়ে ওপরে উঠতে শুরু করি, মাঝে মাঝে পেছন ফিরে এক নম্বর শিবিরের তাঁবুটিকে দেখি। ছোট তাঁবুটা ক্রমে ক্রমে ছোট হতে হতে একসময় পাথরের মাঝে মিশে গেল।

খাড়া দেওয়ালটা পার হয়ে আসার একটু পরেই পাথরের পৃথিবী ফুরিয়ে গেল, শুরু হল বরফের জগৎ। আমরা ব্রহ্মা হিমাবাহে প্রবেশ করলাম। কোমরে দড়ি বেঁধে নিলাম। শক্ত বরফের ওপরে ধাপ কাটতে কাটতে সবার আগে পল্‌দিন এগিয়ে চলেছে। আমরা সারি বেঁধে সেই ধাপ পেরিয়ে চলেছি। খুবই শক্ত বরফ। পল্‌দিনকে প্রচণ্ড পরিশ্রম করতে হচ্ছে। অথচ জায়গাটা এত খাড়া যে ধাপ না কেটে ওপরে ওঠা অসম্ভব।

এগিয়ে চলার ফাঁকে ফাঁকে চারিদিকে চেয়ে ব্রহ্মা হিমবাহকে ভাল করে দেখে নিচ্ছিলাম। কি বলব, সুন্দর? হ্যাঁ, সুন্দর বৈকি! তবে সেই সঙ্গে ভয়ঙ্কর।

কেবল ব্রহ্মা হিমবাহ নয়। পেছনে তাকালে নিচের দিকে দেখা যাচ্ছিল ধূসর অসিত কানন, রুপোলী কিবার আর সবুজ দোবাতি। ভারী ভাল লাগছিল।

প্রায় ঘণ্টাদুয়েক পায়ে পায়ে এগিয়ে আসার পরে আবার হারিয়ে যাওয়া ব্রহ্মাজীকে খুঁজে পেলাম। তাঁকে দেখতে পেয়ে ভারী আনন্দ হল।

কাল কিন্তু এখানে আবহাওয়া বেশ ভাল ছিল। সকাল থেকেই ঝক্‌ঝকে রোদ। সোনালী আলোয় ব্রহ্মলোক ও ব্রহ্মাজীর যে অপরূপ রূপ দর্শন করলাম, তা অতুলনীয়। আমরা সেই স্বর্গীয় সৌন্দর্যে মোহিত হলাম। এ রূপ নিচের থেকে দেখা যায় না।

ব্রহ্মা-১ পর্বতের দক্ষিণ-পূর্ব গাত্রে দাঁড়িয়ে দাঁড়িয়ে তাঁকে দেখছিলাম। মনে হচ্ছিল আমরা যেন প্রজাপতি-ব্রহ্মার চরণতলে বিচরণ করছি। তিনি সাদা মুকুট পরে সিংহাসনে সমাসীন রয়েছেন। ইসারায় আমাদের কাছে ডাকছেন। কাছে আরও কাছে, তাঁর বুকের মাঝে।

এখন আমার মনে হচ্ছে তিনি শুধু সুন্দর আর সুবিরাট নন, তিনি পরম স্নেহপরায়ণ। তিনি শুধু বিশ্বচরাচরের স্রষ্টা নন, তিনি ধারক বাহক এবং পালকও বটে।

তিনি আমাদের সস্নেহে কাছে ডাকছেন। আমরা নিশ্চয়ই তাঁর কাছে যেতে পারব, তাঁর শিখরপূজা সমাধা করতে পারব। তাই আনন্দ আর উচ্ছ্বাসে বুক আমাদের ভরে উঠেছে।

ক্লান্তি বিস্মৃত হয়ে জোর কদমে এগিয়ে চলি। আর চলতে চলতে মনে হয় তিনি আমাদের থেকে খুব বেশি দূরে নন। মাত্র কয়েকঘণ্টা এভাবে চলতে পারলেই আমরা শিখরে পৌঁছে যাবো।

কিন্তু পল্‌দিন হঠাৎ চলা বন্ধ করল। আমরা যেন হোচট খেলাম। অবাক চোখে ওর দিকে তাকাই। সে বল্লে—আর এগিয়ে গেলে তাঁবু টাঙ্গাবার জায়গা নাও পেতে পারি। বেলা পড়ে এসেছে। এখানেই তাঁবু ফেলা যাক। তাছাড়া সেদিন দু নম্বরের জন্য যে জায়গা দেখে গিয়েছিলাম, আজ তো সেখান থেকে অনেকটা এগিয়ে এসেছি।

জায়গাটা ব্রহ্ম-১ শিখরের দক্ষিণ-পূর্ব পর্বতগাত্রের তুষারক্ষেত্র। খুব একটা সমতল নয়। তার ওপর গতকাল নতুন তুষার পড়েছে। ফলে হাঁটু পর্যন্ত তলিয়ে যাচ্ছে। তাই ওপরের নরম তুষার সরিয়ে নিচের শক্ত বরফ কেটে সমতল করার চেষ্টা শুরু হল। কঠিন বরফ।

কাটতে খুবই কষ্ট হচ্ছে। অভুক্ত দেহ, হিমেল হাওয়ার দাপাদাপি, প্রচণ্ড পরিশ্রম করতে হচ্ছে।

তাহলেও একসময় জায়গাটা মোটামুটি তুষারমুক্ত ও প্রায় সমতলে পরিণত হল। আমরা একটা ফোর-মেন ও একটা টু-মেন টেণ্ট্ টাঙ্গিয়ে ফেললাম। কিন্তু এখন সন্ধ্যে হতে আর দেরি নেই।

শিবু ও জগদীশ আমাদের কোন সাহায্য করে নি। কিন্তু বরফে গর্ত করে রান্নাঘর তৈরি করে ফেলেছে। কেবল ঘর নয়, সেই সঙ্গে ওদের রান্নাও হয়ে গেছে।

খেয়ে নিয়ে তাঁবুতে এসে বসি। আগামীকালের কর্মসূচী নিয়ে আলোচনা শুরু করি।

আলোচনা পরে সাব্যস্ত হয়, বিশ হাজার ফুটের কাছাকাছি উচ্চতায় আরেকটা শিবির স্থাপন না করতে পারলে একদিনে শিখরারোহণ করে ফিরে আসা সম্ভব নয়। এই শিবির থেকে শিখরারোহণ করলে ফেরার পথে ক্রিস বনিংটনের মতো 'বিভোক' ( bivaouac ) অর্থাৎ বরফের ওপরে আকাশতলে রাত্রিবাস করতে হবে। কিন্তু আমরা তো ওঁদের মতো 'survival bag' আর 'bivvy sack' নিয়ে আসি নি। সুতরাং ব্রহ্মা পর্বতের পূর্ব-শিখরশিরার ওপরে আরেকটি শিবির করতেই হবে এবং সেই শিখর-শিবির প্রতিষ্ঠার ওপরেই অভিযানের ভবিষ্যৎ নির্ভর করছে।

আবহাওয়া ভাল পেলে অবশ্য তিন নম্বর শিবিরে একরাতের বেশি বাস করার দরকার পড়বে না। শেষরাতে সেখান থেকে বেরিয়ে শিখরপূজা সাঙ্গ করে আমরা সোজা দু নম্বরে নেমে আসতে পারব।

এখন পর্যন্ত বাইনোকুলার দিয়ে যতটা দেখতে পেয়েছি, তাতে মনে হচ্ছে, আমরা যেখানে তিন নম্বর শিবির করতে চাইছি, সেখান থেকে একটা সহজ ঢাল বেয়ে উঠে গেলেই শিখরে পৌছন যাবে। ওখানে কোন বড় রকমের বাধা আছে বলে মনে হচ্ছে না। তবে তিন নম্বরের জায়গায় পৌছন মোটেই সহজ হবে না। কারণ পথে প্রচুর তুষার গহ্বর ও ফাটল রয়েছে বলে মনে হচ্ছে। তাছাড়াও খানিকটা

জায়গা জুড়ে সিঁড়ির মতো ধাপ দেখতে পাচ্ছি। সেগুলো যে কি, তা এখান থেকে বুঝতে পারছি না। আরেকটা কথা, খালি চোখে শিখর যত কাছেই মনে হোক, প্রকৃত দূরত্ব কিন্তু এখান থেকে অনেকখানি।

যাই হোক, আমরা ঠিক করেছি আগামীকাল সকালেই বেরিয়ে পড়ব। বাকি ফিক্‌সড রোপ ও অন্যান্য সব সাজ-সরঞ্জাম সঙ্গে নেব। মানুষের অসাধ্য না হলে আমরা তিন নম্বর শিবির প্রতিষ্ঠা করবই।

আমরা সবাই সুস্থ, আনন্দে আছি। আমাদের জন্য দুশ্চিন্তা ক'রো না।......'

ওরা দুশ্চিন্তা না করতে বললেই তো আমরা নিশ্চিন্ত হতে পারি না। সত্যি বলতে কি গতকাল সারাদিনই ওদের জন্য চিন্তা করেছি। অথচ গতকাল কাউকে ওপরে পাঠাই নি। পাঠিয়ে কোন লাভ হত না। গতকাল এক নম্বর শিবির খালি ছিল। আজ সকালে রসিদরা ওপরে গেছে। আশা করছি ওরা আজ ভাল খবর নিয়ে আসবে।

এদিকে কাল থেকে আবহাওয়া আরও খারাপ হয়েছে। কাল দিনে ও রাতে প্রচুর বৃষ্টি হয়েছে। সেপ্টেম্বরের শেষ, কিন্তু বৃষ্টির বিরাম নেই। মেট বলেছে এখানে আবহাওয়া সবচেয়ে ভাল থাকে জুলাই মাসে। তার মানে আমাদের দু-মাস আগে আসা উচিত ছিল।

আজও আকাশ মেঘে ঢাকা। সকাল থেকে যেমন সূর্যের মুখ দর্শন করি নি, তেমনি এখন পর্যন্ত ব্রহ্মাজীকেও দেখতে পাই নি। গৌতমরা কি দেখতে পাচ্ছে ?

আমাদের তাঁবুটার অবস্থা খুবই শোচনীয়। রঞ্জুর সারানো জায়গাগুলো দিয়ে পর্যন্ত জল পড়ছে। জিনিসপত্র সবই ভিজে গিয়েছে সাড়ে তেরো হাজার ফুট উঁচুতে এমন স্যাঁতস্যাঁতে শিবিরে হাঁটু মুড়ে বসে থাকা......

কিন্তু কি করব ? আমরা যে পর্বতারোহণে এসেছি। দুঃখ কষ্ট

ভয়, তিন থাকতে হিমালয় নয়।

বেলা তিনটে নাগাদ আবার মুষলধারায় বৃষ্টি নামল। তাঁবুর ভেতরে সমানে জল পড়ছে। আমরা যে যার স্লীপিং ব্যাগ কোলে নিয়ে ঠিক মাঝখানে প্রায় জড়াজড়ি করে বসে আছি। এখানটায় জল পড়ে না। একটা জিনিস কিছুতেই বুঝতে পারছি না, বরফ পড়ছে না কেন? কেবলি বৃষ্টি হচ্ছে। এর চেয়ে যে তুষারপাত অনেক ভাল ছিল।

ওরা অবশ্য লিখেছে ওপরে বরফ পড়ছে। আচ্ছা, আজও পড়ছে কি? নিশ্চয়ই পড়ছে। কিন্তু ওদের যে আজ চূড়ান্ত সংগ্রামে অবতীর্ণ হবার কথা। পেরেছে কি? ওরা কি আজ শেষরাতে শিখরাভিযানে বেরুতে পেরেছে? তার চাইতেও বড় কথা, ওরা কি তিন নম্বর শিবির প্রতিষ্ঠা করতে পেরেছে?

আচ্ছা, এমনও তো হতে পারে যে ওপরের আবহাওয়া এত খারাপ নয়! ওরা সেখানে এগিয়ে যেতে পারছে। আর তাই এখন এমন মুষলধারায় বৃষ্টি নামল।

নিজেদের অভিজ্ঞতা থেকে জানি, শিখরারোহণের পরেই শিখরে মেঘ ছুটে আসে, আবহাওয়া খারাপ হয়ে যায়। এই বৃষ্টি হয় তো আমাদের সাফল্যের অবদান। দুঃখ-কষ্ট বিস্মৃত হয়ে আনন্দিত হয়ে উঠি।

পাঁচটা নাগাদ বৃষ্টি বন্ধ হল। আজ দুপুর থেকেই রঞ্জু বাইনোকুলারটার দখল নিয়েছে। বৃষ্টির জন্য এতক্ষণ সামান্য দূর পর্যন্তই দেখা যাচ্ছিল। এবারে আমাদের সঙ্গে বেরিয়ে এল বাইরে, বাইনোকুলার চোখে লাগিয়ে হিমবাহের দিকে তাকিয়ে রইল। আর আমরা তাকিয়ে রইলাম ওর দিকে।

কেটে যায় কিছুক্ষণ। তারপরে হঠাৎ রঞ্জু বলে ওঠে—আসছে।

—আসছে! আনন্দিত হয়ে উঠি। তার কাছে এগিয়ে আসি।

রঞ্জু মাথা নাড়ে কিন্তু কোন কথা বলে না। আমরা ওর মুখের দিকে তাকিয়ে থাকি। একটু বাদে বলে ওঠে—দুজন নয়, চারজন।

—চারজন! আমরা বিস্মিত।

—হ্যাঁ। কিন্তু কাউকেই চিনতে পারছি না।

—দেখি দেখি, আমাকে দে তো! জয় রঞ্জুর হাত থেকে বাইনোকুলারটা কেড়ে নিয়ে নিজের চোখে লাগায়। গোরা আর টুলটুল গিয়ে ওর পাশে দাঁড়ায়।

একটু বাদে জয় বলে—রঞ্জু ঠিকই বলেছে লীডার! দুজন নয়, চারজন।

—চিনতে পারছ? অমূল্য জিজ্ঞেস করে।

—হ্যাঁ, পারছি······

—কে কে?

—রাম সিং······পেয়ার সিং আব রসিদ ব্রাদার্স।

—দেখি, আমাকে দে তো! গোরা জয়ের হাত থেকে দূরবীণটা নিয়ে নেয়। একটু বাদে বলে—হ্যাঁ, জয় ঠিকই বলেছে লীডার, ল্যাপ্ আর হ্যাপ্-রাই আসছে। মনে হচ্ছে ওদের রুক্স্যাক্গুলো খুবই ভারী।

—তাই তো হবে। নেতা বলে—তাব মানে পেরেছি, আমরা পেরেছি। ক্লাইম্বিং নিউজের সঙ্গে গৌতম যতটা সম্ভব মাল দিয়ে ওদেব নিচে পাঠিয়ে দিয়েছে।

আনন্দ! আনন্দ আর উত্তেজনায় অস্থির হয়ে উঠি। মুখ তুলে ওপরে তাকাই। না, তিনি এখনও মেঘের ঘোমটায় মুখ ঢেকে আছেন। মনুষ্য-পদলাঞ্ছিত হবার পরে সমস্ত শিখব তাই করে। কিন্তু পিতামহের যে এমন আচরণ কবা ঠিক নয়। আমরা তো তাঁকে জয় করতে আসি নি, এসেছি তাঁর শিখর পূজা করতে। তিনি আমাদেব পুজো নিয়েছেন, আমরা ধন্য হয়েছি। তাই বলি—হে জগৎস্রষ্টা চতুরানন, তুমি দেখা দাও! আমরা তোমাকে দর্শন করে ধন্য হই।

এখন খালি চোখে দেখা যাচ্ছে ওদের। ঐ তো, ওরা সারি বেঁধে নেমে আসছে। চিৎকার করি, হাত নাড়ি, ওদের স্বাগত জানাই।

ওরা হাত নাড়ে, কিন্তু সাড়া দেয় না। বোধ করি ক্লান্ত হয়ে

পড়েছে। রাম ও পেয়ার সোজা দুনম্বর থেকে খবর নিয়ে আসছে। আর রসিদরা সকালে এখান থেকে এক নম্বরে গিয়ে আবার ফিরে এসেছে। তার ওপরে পিঠে ভারী রুক্স্যাক্। ক্লান্ত হয়ে পড়াই স্বাভাবিক।

কিন্তু ওদের মুখে হাসি নেই কেন? ওরা এমন মাথা নিচু করে হাঁটছে কেন? তাহলে কি···

ওরা আসে। অমূল্য বলে—সাবাস রাম, সাবাস পেয়ার, সাবাস রসিদ! সব আচ্ছা হ্যায়?

—জী! কেবল বড়-রসিদ ক্ষীণকণ্ঠে উত্তর দেয়।

রাম তার ভেজা উইণ্ডপ্রুফের পকেট থেকে একটুকরো কাগজ বের করে নেতার হাতে দেয়। তারপরে পেয়ারের সঙ্গে রসিদদের তাঁবুর দিকে চলে যায়।

অমূল্য কাগজখানি খোলে। কিন্তু না, সে পড়ে না। অভিজ্ঞ পর্বতারোহী বুঝতে পেরেছে, দু-দিন ধরে যে খবরের আশায় আমরা তৃষিত চাতকের মতো বসে আছি, ঐকাগজে সে সংবাদ নেই। তাই নেতা নিঃশব্দে কাগজখানি টুলটুলের হাতে দেয়।

কোন উত্তেজনার বশীভূত না হয়ে টুলটুল জোরে জোরে পড়তে শুরু করে—

Camp II
24. 9. 1986

Dear Leader,

With a heavy heart I am to inform you that we are unable to find out any suitable site for Camp-III. The peak is criss-crossed by hundreds of crevasses. It is impossible on our part to negotiate such huge number of giant crevasses as our fixed-ropes are almost exhausted.

Yesterday we climbed upto 20,000′ to find out any other possible route, but all our efforts were in vain.

Yesterday there was continuous snow-fall throughout the day and night. With great difficulty we could return to Camp-II in late evening.

The weather is bad and is becoming worse. Still Sibu, Krishna and Sherpas have gone up to collect the fixed-ropes.

We have planned to come down to Camp-I today with the entire load. Please send two members with the HAPs and LAPs tomorrow to Camp I. Trying to return to the Base tomorrow. We are all well.

Goutam

## ॥ ষোলো ॥

শুধু বিষাদ নয়, সেই সঙ্গে অবসাদ। বিষণ্ণ মন নিয়ে হয়তো বা কিছু করা যায় কিন্তু অবসন্ন শরীরে কোন কাজ সম্ভব নয়। সত্যি বলতে কি আজ আর শরীর চলতে চাইছে না।

তাই সকালে ঘুম ভাঙার পরেও চুপচাপ শুয়ে আছি। শুয়ে শুয়ে আকাশ-পাতাল ভাবছি। কত আশা নিয়ে কলকাতা থেকে রওনা হয়েছিলাম। দুটি বছর ধরে ছেলেগুলো কি প্রচণ্ড পরিশ্রমই না করেছে। ভেবেছিল ব্রহ্মা-১ শিখরে প্রথম ভারতের জাতীয় পতাকা প্রোথিত করবে। ওদের সব আশা ফুরিয়ে গিয়েছে। আর সেই সঙ্গে অবসাদ আমাকে গ্রাস করেছে। উঠতে ইচ্ছে করছে না।

কিন্তু আমাদের অভিযান কি ব্যর্থ হয়েছে? না। শিখরারোহণ নয়, প্রচেষ্টাই পর্বতারোহণের প্রথম কথা। আমরা তো চেষ্টা করেছি। প্রকৃতির সব বাধা উপেক্ষা করে আমার ভাইরা বিশ হাজার ফুট পর্যন্ত আরোহণ করেছে। শিখরের মাত্র হাজারখানেক ফুট নিচের থেকে ফিরে আসতে বাধ্য হয়েছে। কারণ ব্রহ্মা তাদের পথ দেন নি।

তাহলে আমার এই অবসাদ কেন? শিখরভিযান পরিত্যক্ত হলেও আমাদের অভিযান শেষ হয় নি। পর্বতাভিযান শেষ হয় অভিযাত্রীরা নিরাপদে ঘরে ফেরার পরে।

তার যে এখনো অনেক বাকী। সাজ-সরঞ্জাম সহ পর্বতারোহী সদস্যরা ওপরে রয়েছে। তাদের নিরাপদে নিয়ে আসতে হবে। মেটকে খবর পাঠিয়ে মালবাহক আনাতে হবে। কিশ্‌তোয়ারে কারফিউ চলেছে। তারই মধ্যে জম্মু যেতে হবে।

অভিজ্ঞ অমূল্য পর্যন্ত কাল কান্নাকাটি করেছে। ভাঙা পায়ের জন্য এবারে সে ওপরে যেতে পারে নি, এ দুঃখ সে কিছুতেই ভুলতে পারছে না।

এ অবস্থায় আমিও যদি অবসাদে ভেঙে পড়ি, তাহলে চলবে কেমন করে? আমি বয়সে সবার বড়। আমাকেই যে সবার আগে সোজা হয়ে দাঁড়াতে হবে।

অতএব উঠে পড়ি। শেষরাতে আবার জোর এক পসলা বৃষ্টি হয়ে গেছে। স্যাঁতস্যাঁতে শিবির। শিবির থেকে বাইরে বেরিয়ে আসি।

ভোর হয়েছে কিন্তু সূর্যের দেখা নেই। মেঘলা আকাশ। মেঘ ব্রহ্মাজীকে ঢেকে রেখেছে, তাঁকে দর্শন করতে পারছি না।

রসিদদের ডেকে তুলি। ওদের চা বানাতে বলি।

চা আসার পরে একে একে সবাই উঠে বসে। কিন্তু কারও মুখে কথা নেই। সবাই নিঃশব্দে হাত বাড়িয়ে চায়ের মগ হাতে নেয়। কৃত্রিম ক্রুদ্ধকণ্ঠে বলে উঠি—গুড মর্নিং বলে দিন আরম্ভ করতে হয়, তাও কি ভুলে গেলি?

লজ্জা পেয়ে ওরা সবাই একসঙ্গে গুড মর্নিং বলে ওঠে।

অমূল্যকে বলি—হ্যাপ্ ও ল্যাপ্‌দের সঙ্গে দুজন সদস্যকেও গৌতম এক নম্বরে যেতে বলেছে। ছোট-রসিদকে মালবাহক নিয়ে আসার জন্য সকালেই সোন্দার পাঠাতে হবে। তাই দুজনের জায়গায় তিনজন সদস্যকে আজ ওপরে পাঠানো দরকার। আমার মনে হচ্ছে তপন টুলটুল ও গোরার যাওয়াই ভাল।

—না, গোরা এখানে থাকুক। গৌতমরা আজ ফিরে আসছে। আজ একটু ভাল খাবারের ব্যবস্থা করতে হবে। তাই আমি ওপরে যাচ্ছি।

কথাটা মন্দ বলে নি জয়। সত্যই তো, গত এক সপ্তাহ ওরা কোন ভাল খাবার খেতে পায় নি। গোরা এখানে থাকলে ওরা ফিরে এসে একটু ভাল খাবার খেতে পারবে। অতএব জয়ের প্রস্তাব সমর্থন করি।

কিন্তু রঞ্জু আপত্তি করে। বলে—লীডার, আজ আমি ওপরে যাই! জয় তো একদিন গিয়েছে।

কাল থেকে অমূল্যের মুখে হাসি নেই। রঞ্জুর অনুরোধ শুনে সে

হেসে ফেলে। বলে—মেডিক্যাল অফিসার হয়ে তুমি হাই অল্‌টিচ্যুড পোর্টারের কাজ করবে ?

—ইয়েস লীডার !

—অলরাইট, আই এ্যাপ্রুভ।

—থ্যাঙ্ক্‌ ইউ লীডার !

গোরা খিচুরি রান্না করে ফেলল। তাই খেয়ে এবং বাকিটা সঙ্গে নিয়ে টুলটুল শৈলেশ রঞ্জু রাম পেয়ার ও বড়-রসিদ ওপরে চলে গেল। আর ছোট-রসিদ সোন্দার রওনা হল। মেট ও মহেশবাবুকে দুখানি চিঠি দিয়ে দিলাম। মহেশবাবুর চিঠিটা ইংরেজীতে আর মেটের চিঠিটা কিশ্‌তোয়ারী ভাষায় লেখা হল। আমাদের জবানাতে ছোট-রসিদ নিজেই চিঠিটা লিখেছে। অমূল্য শুধু সই করেছে।

বেলা এগারোটা নাগাদ চা ও পরোটা দিয়ে ব্রেকফাস্ট পাওয়া গেল। ব্রহ্মাজী এখনো মেঘের আড়ালে মুখ লুকিয়ে রেখেছেন। স্থানীয়দের বিশ্বাস ব্রহ্মা-১ পরম পবিত্র পর্বতশিখর, স্বয়ং সৃষ্টিকর্তা। কেউ তাঁর শিখরে আরোহণ করার চেষ্টা করলে তিনি ক্রুদ্ধ হন। আমরা কি তাঁর ক্রোধের শিকার হয়েছি ?

ব্রহ্মাজী মেঘের আড়ালে মুখ ঢেকে রাখলেও দিবাকর দেখা দিয়েছেন। রোদ এসেছে অসিত কাননে। আকাশের সব মেঘ বোধকরি গিয়ে জড়ো হয়েছে ব্রহ্মাজীর মাথায়।

কেবল আমাকে নয়, অবসাদ আজ আমাদের সবাইকে পেয়ে বসেছে। গোরা ও জয়ের মতো উৎসাহী সদস্যরাও শুয়ে বসে সময় কাটাতে চাইছে। অনেক বলা-কওয়ার পরে বেলা দেড়টা নাগাদ ওরা কিচেনে ঢুকল।

শৈলেশরা নিশ্চয়ই এতক্ষণে এক নম্বরে পৌছে গিয়েছে। গৌতমরা হয়তো বেরিয়েও পড়েছে। চিঠিতে তো লিখেছে সবাই ভালো আছে। কি জানি কে কেমন আছে ? সবাইকে সুস্থ শরীরে দেখার আগে দুশ্চিন্তার অবসান হবে না।

আজ আরেক বিপদ হয়েছে। নালায় জল আসে নি। বার

বার পাথর ডিঙিয়ে ওপর থেকে জল নিয়ে আসতে হচ্ছে।

খাবার পরে বৃষ্টি নামল। আমরা এসে তাঁবুতে ঢুকলাম। ওপরে বৃষ্টি হচ্ছে কি? বৃষ্টি না হলে বরফ পড়ছে। তারই মাঝে খাড়া ঢাল বেয়ে কিংবা বড় বড় পাথর ডিঙ্গিয়ে ওদের পথ চলতে হচ্ছে। ঘুরে-ফিরে কেবল ওদের কথাই মনে পড়ছে। চারটে বেজে গেল। ওরা এখনো আসছে না কেন?

পাঁচটায় বৃষ্টি বন্ধ হল। অন্যদিন হলে অমূল্য চায়ের তাগিদ দিত। কিন্তু আজ কিছুই বলছে না। গতকাল গৌতমের চিঠি পাবার পরে সে বড়ই নীরব হয়ে গেছে।

আজ গোরা নিজেই বলে—এবারে চায়ের ব্যবস্থা করা যাক, কি বলুন লীডার? ওদেরও ফিরে আসার সময় হল।

অমূল্য কিছু বলতে পারার আগেই তাঁবুর দরজার কাছে কেউ ডেকে উঠল—বড়দা!

—কে? জয় উঠে দাঁড়ালো।

গৌতম তাঁবুতে ঢুকল। না, গৌতম একা নয়। জগদীশ কৃষ্ণ শিবু পল্‌দিন নিমা……সবাই। ওরা সবাই এসেছে। আমার ভাইরা সবাই সুস্থ শরীরে আমার কাছে ফিরে এসেছে। কি আনন্দ!

কিন্তু কৃষ্ণ শিবু জগদীশ আর গৌতম কান্নায় ভেঙে পড়ে। পল্‌দিন আর নিমার চোখেও জল। আমরাও চোখের জল সামলাতে পারি না।

কাঁদতে কাঁদতেই গৌতম বলে ওঠে—শঙ্কুদা, আমি সবাইকে সুস্থ শরীরে তোমার কাছে ফিরিয়ে এনেছি কিন্তু তোমাদের জন্য ব্রহ্মাজীর জয়মাল্য নিয়ে আসতে পারি নি।

এগিয়ে এসে ওকে বুকে জড়িয়ে ধরি। কিন্তু কোন সান্ত্বনা দিতে পারি না। ওর মতো আমিও কাঁদতে থাকি।

শিবু অমূল্যের পায়ের ওপর আছাড় খেয়ে পড়ে। কেবলি বলতে থাকে—পারলাম না, লীডার আপনার যোগ্য হয়ে উঠতে

পারলাম না।

অমূল্য তাড়াতাড়ি শিবুর মাথাটা কোলে তুলে নেয়।

কৃষ্ণ আর জগদীশ তাঁবুর এক কোণে গিয়ে বসে পড়েছে। হাঁটুতে মুখ লুকিয়ে নিঃশব্দে চোখের জল ফেলছে। হে হিরণ্যগর্ভ পরমপিতা, তুমি এত নিষ্ঠুর! আমরা তো তোমার কোন ক্ষতি করতে চাই নি। চেয়েছিলাম তোমার পুজো দিতে। তুমি আমাদের ফিরিয়ে দিলে। কিন্তু কেন?

চোখ মুছিয়ে গৌতমকে বসিয়ে দিই। বলি—তোরা তো চেষ্টার ত্রুটি করিস নি ভাই! তোরা সবাই সুস্থ শরীরে ফিরে এসেছিস, এর চেয়ে বড় জয়মাল্য পর্বতারোহণে আর কিছু হতে পারে না।

গোরা উঠে দাঁড়ায়। কৃত্রিম হাসি মুখে ফুটিয়ে বলে—আর কাঁদিস নে, একটু বাদে চা-চানাচুর খাওয়াবো।

মুখের হাসি অম্লান রেখেই সে বেরিয়ে যায় তাঁবু থেকে। বোধকরি অভিনয় শেষে নিজের কান্না সামলাতে।

তপন টুলটুল আর রঞ্জু তাঁবুতে আসে। আসে রসিদ রাম ও পেয়ার। কিন্তু কেউ কোন কথা বলে না। সবাই চুপচাপ এখানে-ওখানে বসে পড়ে।

আমি কিন্তু পর্বতারোহীদের দিকেই তাকিয়ে থাকি। তাকিয়ে তাকিয়ে বার বার ওদের দেখি। মুখগুলো সব কালো হয়ে গেছে। নাক আর ঠোঁটগুলো ফেঁটে গিয়েছে। বুঝতে পারছি, গত সাতদিন ধরে প্রকৃতির সঙ্গে কি প্রচণ্ড সংগ্রাম করতে হয়েছে ওদের।

কিন্তু এসব কথা বলে আবার আবহাওয়া খারাপ করে তোলা উচিত হবে না। তাই অন্য কথা বলি। জয়ের দিকে তাকিয়ে বলি—আজ ওরা সবাই সুস্থ শরীরে ফিরে এলো, আর এখন শুধু চানাচুর দিয়ে চা খাওয়াবি?

—আর কি খাবেন বলুন?

—চানাচুরের সঙ্গে পাপর হলে ভাল হয়।

—বেশ, তাই হবে।

রসিদ উঠে দাঁড়ায়। বলে—চানাচুরের টিন আর পাপরের প্যাকেট আমাকে দিন সাব্, আমি নিয়ে যাচ্ছি।

—তুমি এইমাত্র ওপর থেকে এসেছো, তুমি পরিশ্রান্ত। আমি নিয়ে যাচ্ছি।

—না সাব্! আমাকে দিন। রসিদ জয়ের হাত থেকে জিনিসদুটো প্রায় ছিনিয়ে নিয়ে বেরিয়ে যায় তাঁবু থেকে। জয় তাকে অনুসরণ করে।

চা খেতে খেতে সন্ধ্যা নেমে আসে। ব্রহ্মলোকের বিষণ্ণ সন্ধ্যা। তাহলেও পর্বতারোহীরা যেন ইতিমধ্যে অনেকটা শান্ত হয়েছে।

রসিদ পেট্রোম্যাক্স জ্বালিয়ে নিয়ে আসে। ভালই করেছে। উজ্জ্বল আলো বিষণ্ণ সন্ধ্যার খানিকটা অন্ধকার দূর করে দেবে।

তাঁবুর খুঁটির সঙ্গে আলোটা ঝুলিয়ে দিয়ে রসিদ গোরাকে বলে—সাব্, আপনাদের আর কিচেনে যাবার দরকার নেই, আমি ও রাম রান্না করব। বলুন, কি রান্না হবে?

একটু ভেবে গোরা বলে—তোমরা ডাল আর চাপাতি বানাও। হয়ে গেলে আমাকে ডাক দিও, আমি ডিমের ঝোল রেঁধে নেব।

রসিদ চলে যায়। নীরব কিছুক্ষণ। তারপরে হঠাৎ অমূল্য গৌতমকে জিজ্ঞেস করে—এবারে বলো, শেষপর্যন্ত কি হল?

—তার আগে আমি একটা মজার ঘটনা বলি লীডার! কৃষ্ণ কথা বলে এতক্ষণে।

—বেশ বলো। নেতা অনুমতি দেয়।

কৃষ্ণ বলতে থাকে—গতকাল ফিক্সড-রোপ খুলতে যাবার সময় আমি দূরবীণটা সঙ্গে নিয়ে গিয়েছিলাম। কাজ করতে করতে মাঝে মাঝে দূরবীণ দিয়ে ব্রহ্মাকে দেখছিলাম। এক জায়গা থেকে দেখলাম শিখরের পথটি পরিষ্কার দেখা যাচ্ছে। আমি ও শিবু তাই বাইনোকুলার দিয়ে সেখান থেকে পথটিকে খুব ভাল করে দেখে নিলাম। তারপরে দূরবীণটা পলদিনের হাতে দিয়ে বললাম—দেখো। পলদিন বাইনোকুলার চোখে লাগিয়ে একবার যেন কি একটু দেখল।

তারপরে সেটা আমার হাতে ফিরিয়ে দিয়ে বলল—লীজিয়ে, আপকো চিজ।

—কাহেকো, দেখনা নহী ? আমি অবাক হয়ে জিজ্ঞেস করি।

সে হেসে উত্তর দেয়—নহী সাব্, সমে জাদা খতরনাক লাগতা।

—তার মানে বাইনোকুলার দিয়ে দেখলে ফাটল ও গহ্বরগুলো আরও বড় এবং ভয়ঙ্কর দেখা যায়।

শিবু হাসতে হাসতে বলে ওঠে। আমরাও হেসে উঠি।

তাঁবুর আবহাওয়া আরও খানিকটা হালকা হয়েছে। তাই গৌতমকে বলি—এবারে শুরু করে দে !

—করছি। কিন্তু তার আগে একটা কথা বলে নিই। একবার থেমে গৌতম নেতার দিকে তাকায়। তারপরে আবার বলে—কাল ছুজন হ্যাপ্ ও একজন ল্যাপ্‌কে কারও সঙ্গে এক নম্বরে পাঠাতে হবে। আমরা আজ সব মাল নিয়ে আসতে পারি নি।

—বেশ তো, পাঠিয়ে দিও। নেতা বলে।

এবারে গৌতম শুরু করে—

—পরশু সবাই শেষরাতে ঘুম থেকে উঠে পড়েছি। তখুনি মনে হয়েছে, আজকের দিনটা আমাদের কাছে খুবই challenging কারণ আজকের অগ্রগতির ওপর অভিযানের ভবিষ্যৎ নির্ভর করছে। মনে মনে স্থির করে নিলাম, আজ আমাদের সমস্ত শক্তি ও বুদ্ধি উজাড় করে দিতে হবে, নইলে ছু-বছরের স্বপ্ন মিথ্যে হয়ে যাবে।

জগদীশ আমি পল্‌দিন ও নিমা পোশাক পরে একটু ব্যায়াম করে শরীর গরম করে নিলাম। ইতিমধ্যে কৃষ্ণ ও শিবু জলখাবার ও প্যাক্-লাঞ্চ তৈরি করে ফেলল। খেয়ে নিয়েই বেরিয়ে পড়লাম। তখন সবে ভোরের আলো শিবিরে এসে পড়েছে।

সেই প্রভাতী আলোয় কৃষ্ণ ও শিবু শিবিরের সামনে দাঁড়িয়ে বহুক্ষণ আমাদের দিকে তাকিয়ে রইল। তারপরে আমরা বাঁদিকে একটা 'কল্' ( col. ) দিয়ে ওপরে উঠতে থাকলাম। আর তখুনি শিবু ও কৃষ্ণ হারিয়ে গেল।

একটার পর একটা দড়ি লাগিয়ে ফিক্সডরোপ করতে করতে এগিয়ে চলেছি। এইভাবে প্রায় দু-হাজার ফুট দড়ি লাগিয়ে আমরা প্রায় সাড়ে উনিশ হাজার ফুট উঁচুতে একটা সংকীর্ণ গিরিপথে উঠে এলাম। কিন্তু তাঁবু খাটাবার মতো কোন জায়গা খুঁজে পেলাম না।

এতক্ষণ আমাদের বাঁদিকে অর্থাৎ পশ্চিমে পিরামিডের মতো একটা বরফের দেওয়াল ব্রহ্মাজীকে আড়াল করে রেখেছিল। এবারে সেই বাধা অপসারিত হল। হঠাৎ যেন ব্রহ্মাজী আমাদের সামনে এসে হাজির হলেন। আমরা পুলকিত হয়ে উঠলাম।

তবে সে আনন্দ দীর্ঘস্থায়ী হল না। শিখরে যাবার পথের দিকে তাকিয়েই থমকে দাঁড়িয়ে পড়লাম। আমাদের সামনে সুবিস্তীর্ণ তুষারক্ষেত্র, আস্তে আস্তে উঁচু হয়ে গিয়ে শিখরে মিশেছে। কিন্তু তার সারা বুক জুড়ে অসংখ্য অতিকায় ফাটলের ( crevasse ) মেলা। তারা প্রকাণ্ড হাঁ করে আমাদের দিকে তাকিয়ে আছে। এতবড় বিশাল প্রান্তর জুড়ে এতবেশি বড়-বড় ফাটল আমরা কেউ কোনদিন দেখি নি। দূরবীণ দিয়ে কাছের ফাটলগুলোর তল দেখার চেষ্টা করলাম। পারলাম না। শুধু দেখলাম যতদূর আলো প্রবেশ করতে পেরেছে তারপরে শুধুই অন্ধকার।

কিন্তু এরা এলো কোথা থেকে? ক্রিস্ বনিংটন তাঁর বিবরণে কোথাও তো ফাটলের কথা বলেন নি! তিনি বলেছেন 'Gendarmes', তারাই বা গেল কোথায়? আমরা কিংকর্তব্যবিমূঢ় হয়ে দাঁড়িয়ে রইলাম।

বিপদ কখনও একা আসে না। রোদ না উঠলেও সকাল থেকে আবহাওয়া মোটামুটি ভালই ছিল। হঠাৎ চারিদিক থেকে দলেদলে মেঘ ছুটে এলো। মুহূর্তে 'Visibility zero' হয়ে গেল। আট দশ ফুট দূরের জিনিসও কিছু দেখা যাচ্ছে না। আর তারপরেই বরফ পড়তে শুরু হল। সেই সঙ্গে মত্ত-পবনের মাতামাতি। আমরা একজায়গায় জড়াজড়ি করে দাঁড়িয়ে 'লেফ্‌ট-রাইট' করতে থাকলাম। নিশ্চল হয়ে বরফের মধ্যে দাঁড়িয়ে থাকলে তুষারক্ষত হয়ে যাবে।

ঘণ্টাখানেক বাদে তুষারঝড় কমে এলো। তুষারপাত অবশ্য একেবারে বন্ধ হল না। তাহলেও মাঝে মাঝে মেঘের ফাঁক দিয়ে সূর্যের আলো এসে পড়ছিল। পল্‌দিনকে বললাম—বাঁদিকের পাথরের দেওয়ালটার ওপরে আস্তে আস্তে উঠে যাও। দেখে এসো দেওয়ালটার ওপাশে শিখরে যাবার কোন নিরাপদ পথ আছে কিনা? আমরা নিচে থেকে তোমার সঙ্গে সঙ্গে চলব, পড়ে গেলে ফাটলগুলো পর্যন্ত গড়িয়ে যাবার আগেই তোমাকে ধরে ফেলব।

খাড়া পাথুরে দেওয়ালের ফাঁক-ফোঁকর অবলম্বন করে পল্‌দিন ওপরে উঠতে শুরু করল। আমরা ওর দিকে নজর রেখে এগিয়ে-পেছিয়ে ওর ঠিক নিচে থাকার চেষ্টা করতে থাকলাম। কিন্তু সেই খাড়া পাথুরে দেওয়াল আর ফাটলের এলাকার মাঝে ব্যবধান এতই কম যে খুব সাবধানে চলাফেরা করতে হচ্ছিল। আমাদের পায়ে লেগে মাঝে মাঝে কিছু আলগা পাথর নিচে পড়ে যাচ্ছিল। ফাটলগুলো যেন তাদের গপ্‌গপ্‌ করে গিলে ফেলছিল। আমরা খুব সাবধানে নিজেদের পিটনে নঙ্গরবদ্ধ (anchoring) করে পল্‌দিনের সঙ্গে সমান্তরাল রক্ষা করছিলাম। কারণ জানতাম মুহূর্তের ভারসাম্য হারালে আমাদেরও ঐ পাথরগুলোর দশা হবে।

কিন্তু আর বেশিদূর এগনো সম্ভব হল না। কারণ সামনেই দেওয়ালটা প্রায় সমকোণাকারে (৯০°) সোজা ওপরে উঠে গেছে! আর ফাটলগুলো দেওয়ালের পাদদেশ পর্যন্ত প্রসারিত। সঙ্গে আর মাত্র দু-‘কয়েল’ (coil) মানে দু’-শ ফুট দড়ি অবশিষ্ট আছে। এর একটা ফাটল পেরোতেই হয়তো এই দড়িটুকু লেগে যাবে।

বাধ্য হয়ে সেখানেই দাঁড়িয়ে পড়লাম। দাঁড়িয়ে দাঁড়িয়ে পল্‌দিনের প্রতীক্ষা করতে থাকলাম। তখনও মনে ক্ষীণ আশা পল্‌দিন যদি কোন সুসংবাদ আনতে পারে।

কিন্তু কোথায় পল্‌দিন? তাকে আর দেখা যাচ্ছিল না। সে তখন আড়ালে চলে গেছে। মনে হচ্ছে দেওয়ালটার ওপরে উঠে ডানদিকে গিয়েছে। ওর জন্য চিন্তা হতে থাকল। গভীর দুশ্চিন্তা

নিয়ে আমরা সেখানে অপেক্ষা করতে থাকলাম।

আধঘণ্টা পরে দুশ্চিন্তার অবসান হল। পল্‌দিনকে দেখতে পেলাম। এবারে সে নেমে আসছে নিচে। কি সংবাদ নিয়ে আসছে? ওদিক থেকে কি শিখরের কোন পথ আছে? থাকলে এই দু-কয়েল দড়ি দিয়ে ফিক্‌সড-রোপ করে আমরা সবাই দেওয়ালের ওপরে উঠে যাবো।

ক্লান্ত পল্‌দিন ফিরে এলো। তার চোখেমুখে বিস্ময় আর নিরাশা। একটু বিশ্রাম নিয়ে বলল—ফাটলগুলো শিখরের মতো এই পাথরের দেওয়ালটাকেও বৃত্তাকারে ঘিরে রেখেছে। কয়েক হাজার ফুট দড়ি ও বেশ কয়েকদিন সময় হাতে থাকলেই কেবল এই শিখরে আরোহণ করা সম্ভব। জীবনে আমি অনেক অভিযানে গিয়েছি, কিন্তু এক জায়গায় এতো ফাটল আর দেখি নি।

একবার থামল পল্‌দিন, তারপরে আবার বলল—অথচ শিখর আমাদের প্রায় মুঠির মধ্যে এসে গিয়েছিল। পাথরের দেওয়ালটার ওপর থেকে একটা ঢালু তুষার ক্ষেত্র নেমে গিয়েছে ঐ ফাটলগুলোর সামনে। কোনমতে ফাটলগুলো পার হতে পারলেই আমরা শৃঙ্গের দক্ষিণ-পূর্ব শিখরশিরাটি পেয়ে যেতাম। সেই গিরিশিরা ধরে শিখরে আরোহণ করা খুবই সহজ। দেওয়ালটার ওপর থেকে শিখরকে আমার এত কাছে মনে হচ্ছিল যে কেউ সেখানে দাঁড়িয়ে থাকলে চিনতে পারতাম। ওখান থেকে শিখরের উচ্চতা মাত্র হাজারখানেক ফুট। মনে হচ্ছিল ঢিল ছুড়লে গিয়ে শিখরে পড়বে।

থামল গৌতম। আমরা ওর দিকে তাকাই। একটু বাদে সে আবার বলতে থাকে—পল্‌দিনের কথা শুনে আমার ধারণা হয়েছে যে যদি আমরা আরও অন্তত হাজার দুয়েক ফুট দড়ি নিয়ে আসতে পারতাম, তাহলে সেই কল্‌-এর ওপরে শিবির করে ফাটল পেরিয়ে অনায়াসে শিখরপূজা-সমাধা করতে পারতাম। তবে তাঁর জন্য প্রকৃতির করুণার প্রয়োজন ছিল। তাঁর করুণা ছাড়া কোন পর্বতাভিযান সফল হতে পারে না।

পরদিন নিমা ও জগদীশের সঙ্গে আলোচনা করে অভিযান পরিত্যাগ করাই সাব্যস্ত করলাম। সেখান থেকে প্রণাম জানিয়েই ব্রহ্মাজীকে বলেছি—আমরা তোমার কাছে আত্মসমর্পণ করলাম। তুমি পরাজিতের প্রণাম গ্রহণ করো।

প্রচণ্ড মানসিক বিপর্যয়ের মুখেও আমরা কর্তব্য বিস্মৃত হই নি। তাই ভাবলাম এখনো যখন সময় হাতে আছে, তখন ফেরার পথে যতগুলো সম্ভব ফিক্‌সড-রোপ খুলে নিয়ে যাই।

কিন্তু সে পরিকল্পনাও ব্যর্থ হল। দুখানি দড়ি খোলার পরই সহসা শুরু হয়ে গেল প্রবল তুষারপাত সেই সঙ্গে দমকা হাওয়া। ঘনিয়ে এলো অন্ধকার। দড়ি খোলা বন্ধ রেখে আমরা দড়ি ধরে অন্ধের মতো নিচে নামতে থাকলাম। মনে পড়ল, শৃঙ্গে আরোহণ করে ফেরার পথে এই ফিক্‌সড-রোপ খুলতে গিয়েই গতবছর অসিতদা শহীদ হয়েছেন।

তোমাদের আশীর্বাদ ও শুভেচ্ছায় সে রকম কিছু ঘটল না। কেবল Visibility প্রায় শূন্য হয়ে যাবার জন্য মাঝে মাঝেই আমরা ফাটলে ঢুকে যাচ্ছিলাম। তবে ফাটলগুলো ছোট থাকায় উঠে আসতে পারছিলাম। এইভাবে সারাদিন সংগ্রাম করে ক্ষুধা তৃষ্ণা ও ক্লান্তিতে আধমরা হয়ে টলতে টলতে সন্ধ্যার সময় শিবিরে ফিরে এলাম।

## ॥ সতেরো ॥

'দেবতার গ্রাস' কবিতায় কবিগুরু লিখেছেন—

'......কৌতূহল অবসান,

কাঁদিতেছে রাখালের গৃহগত প্রাণ...'

অভিযান শেষে অভিযাত্রীরাও প্রায় সবাই সেই রাখাল হয়ে যায়। ফলে হিমালয়-অভিযানের অধিকাংশ দুর্ঘটনা ঘটেছে ফেরার পথে। অনিমা সেন, অমর রায়, সুজয়া গুহ, কমলা সাহা, অসিত মৈত্র—আরও কত নাম করব? এমনকি অনেকে বলেন, আর্ভিন এবং ম্যালোরী-ও নাকি এভারেস্ট (২৯,০২৮´) আরোহণ করে ফেরার পথে নিখোঁজ হয়েছেন। না হলে তেনজিং নোরগে এবং এডমাণ্ড হিলারীর-র নাম আজ হয়তো আমরা কেউ জানতাম না। কারণ তাঁদের ধারণা ই. এফ. নর্টন-এর নেতৃত্বে ১৯২৪ সালের ৮ই জুন জর্জ লী ম্যালোরী এবং এ্যানড্রু আর্ভিন এভারেস্ট শিখরে আরোহণ করেছিলেন। কিন্তু তাঁরা হারিয়ে যাবার সঙ্গে সঙ্গে সেই গৌরবের ইতিহাসও হারিয়ে গিয়েছে।

যাকগে যেকথা বলছিলাম। আমাদেরও এখন রাখালের মতই 'গৃহগত প্রাণ।' আমরাও তাই পাগলের মতো পথ চলেছি। আজ সকাল ন'টায় অসিত কানন থেকে রওনা হয়ে দুপুর বারোটায় দোবাতি পৌঁচেছি। পথে প্রবল বৃষ্টি হয়েছে। তবু যাবার সময় যেপথ পেরোতে ছ'ঘণ্টা লেগেছে, সেইপথ তিনঘণ্টায় পার হয়ে এসেছি।

আগুন জ্বালিয়ে চা করে নিয়ে চা-বিস্কুট দিয়ে দুপুরের খাওয়া সেরেছি। তারপরে দোবাতি থেকে রওনা হয়ে বিকেল চারটায় কিবার গাঁয়ে পৌঁচেছি। গ্রামবাসীরা পরম সমাদরে স্বাগত জানিয়েছেন, তাঁবু ফেলার জায়গা ঠিক করে দিয়েছেন।

আজ ২৮শে সেপ্টেম্বর। কিন্তু আজকের কথা বলার আগে

গতকাল অর্থাৎ ব্রহ্মলোকে আমাদের শেষ দিনটির কিছু কথা বলে নিতে চাই। দুটি কারণে কালকের দিনটাও আমরা অসিত কাননে কাটিয়েছি। প্রথমতঃ মালবাহক ছিল না এবং এক নম্বর শিবিরে ফেলে আসা সাজসরঞ্জাম আনাতে হয়েছে। দ্বিতীয়তঃ পরশু রাতে সহনেতার বিবরণ শোনার পরে নেতা বলে বসল—আমরা পরাজিত, তবু ফিরে যাবার আগে একবাব দেখে যেতে চাই যে উত্তর-পশ্চিম দিক অর্থাৎ এই অসিত কাননের দিক থেকে ব্রহ্মা-১ শিখরের কোন পথ আছে কিনা? থাকলে কিন্তু খুব তাড়াতাড়ি 'ক্লাইম্ব' করা যাবে। কারণ দক্ষিণ-পূর্ব দিকের মতো এদিকে অতখানি 'গ্লেশিয়ার ট্র্যাভার্স' করার দরকার পড়বে না। আর সাজ-সরঞ্জামও সামান্যই লাগবে।

ঠিক হল, যদি সম্ভাব্য কোন পথ পাওয়া যায়, তাহলে আমরা অকাজের সদস্যরা সমস্ত বাড়তি মালপত্র নিয়ে আজ সোন্দার চলে যাবো। কয়েকজন মালবাহক নিয়ে কেবল নেতা ও মেডিক্যাল অফিসার অসিত কাননে থাকবে।

গতকাল সকাল ন'টা নাগাদ প্রয়োজনীয় সাজ-সরঞ্জাম নিয়ে শেরপাদের সঙ্গে কৃষ্ণ ও শিবু তাই বেরিয়ে পড়েছিল। ব্রহ্মা হিমবাহের বিপরীতদিকের কালো পাহাড়টার পাশ দিয়ে ওরা ওপরে উঠতে থাকল। মূল-শিবিরের সামনে দাঁড়িয়ে আমরা প্রায় ঘণ্টাখানেক ওদের দেখতে পেলাম। অবশেষে ওরা অদৃশ্য হয়ে গেল।

তারপরে রাম পেয়ার ও বড়-রসিদকে নিয়ে তপন ওপরে চলে গিয়েছিল। আর আমরা সারাদিন বসে মালপত্র গোছগাছ করেছি।

সকালের দিকে গতকাল আবহাওয়া ভালই ছিল। ব্রহ্মাজীও দর্শন দিয়েছিলেন। তেমন তেজ না থাকলেও রোদ উঠেছিল। কেবল জলের সমস্যায় সারাদিন বিব্রত হয়েছি। নালায় একফোঁটা জল আসে নি।

বেলা দুটো নাগাদ মেট ও মালবাহকদের নিয়ে ছোট-রসিদ সোন্দার থেকে ফিরে এসেছে। মেট জানিয়েছে, কিশ্‌তোয়ারে

দিনের কারফিউ উঠে গেছে। তাই পাল্মার পর্যন্ত বাস আসছে।

ছোট-রসিদ বলে উঠেছে—সাব, ফিকর মাত করো, ম্যাঁয় পাতিমহলামে বাস লে আয়েগা।

অবাক হয়েছি। ছেলেটা বলে কি! বাস না এলেও সে পাতিমহলায় বাস নিয়ে আসবে! যাক্‌গে ওর কথা। কিশ্‌তোয়ারে কারফিউ কমেছে, বাস চলতে শুরু করেছে, এটাই বড় কথা।

হিন্দু-মুসলমান দাঙ্গার জন্য কিশ্‌তোয়ারে এখনও রাতের কারফিউ ওঠে নি। কিন্তু মুসলমান মেট গোলাম রসুল হিন্দু মালবাহক নাথুরাম ঠাকুরকে সঙ্গে নিয়ে এসেছে।

কথায় কথায় ঠাকুর আমাদের জানিয়েছে, জাপানী অভিযাত্রীরা ফিরে গেছেন। তাঁরাও ব্রহ্মা-১ শিখরে আরোহণ করতে পারেন নি।

বিকেল চারটে নাগাদ তপনরা ফিরে এসেছে। আর তারপরেই প্রবল বৃষ্টি নেমেছে। কৃষ্ণদের জন্য চিন্তিত হয়ে পড়েছি। আবার ভেবেছি, এত যখন দেরি হচ্ছে, তখন হয়তো ওরা পথ খুঁজে পেয়েছে।

পাঁচটায় বৃষ্টি কমেছে। সঙ্গে সঙ্গে সবাই বেরিয়ে এসেছি তাঁবু থেকে। অমূল্য তখন কি ভাবছিল জানি না কিন্তু আমি ভেবেছি, শ্রান্ত পর্বতারোহীদের আবার ওপরে না পাঠালেই হত। কারণ ব্যর্থতাকে মেনে নেবার মধ্যে কাপুরুষতা নেই। কাপুরুষ তারাই, যারা ব্যর্থতাকে ভয় করে।

বেশিক্ষণ প্রতীক্ষা করতে হয় নি। কিছুক্ষণ বাদেই দেখতে পেয়েছি ওদের। বুক থেকে পাষাণভার নেমে গেছে।

রামকে চা বানাতে বলে আমরা ওদের নিয়ে তাঁবুতে এসেছি। কৃষ্ণ বলেছে—আমি আর কি বলব, যা বলার পল্‌দিন বলো।

পল্‌দিন বলতে শুরু করেছে—

—আমরা বড় বড় পাথর পেরিয়ে পর্বতগাত্রের পাদদেশে উপস্থিত হলাম। কিন্তু সেখানেই থমকে দাঁড়াতে হল। কারণ সেখান থেকে যে পাথরের দেওয়াল ওপরে উঠে গেছে, তার ঢাল প্রায় ৭০° ডিগ্রি। এত খাড়া দেওয়াল বেয়ে ওপরে উঠতে গেলে ফিক্‌সড-রোপ করা

দরকার। তার সুযোগ নেই। তাই আমরা অন্য রাস্তা খুঁজতে থাকি।

কিছুক্ষণ ঘোরাঘুরি করার পরে দেখতে পেলাম ওপর থেকে নেমে আসা একটা ঝরণা শুকিয়ে গেছে। এখন সেটি একটা অচল প্রস্তর-প্রবাহ। আমরা সেটা বেয়ে ওপরে উঠতে থাকলাম। বলা বাহুল্য খুব নিরাপদে নয়। ঝরণাটা যেমন খাড়া, তেমনি সরু। আমাদের সারি বেঁধে ওপরে উঠতে হচ্ছিল। অথচ মাঝে মাঝেই কিছু কিছু আলগা পাথর ওপর থেকে নিচে গড়িয়ে পড়ছিল। কাজেই ওপরের দিকে লক্ষ্য রেখে একের অনেক পেছনে অপরকে চলতে হচ্ছিল।

এইভাবে প্রায় ঘণ্টাদুয়েক ওপরে ওঠার পরে দেখতে পেলাম সামনে একটা ঝুলন্ত হিমবাহ। সোজাসুজি সেটাকে টপকে যাওয়া সম্ভব নয়। তাই আমরা পাহাড়ের গা বেয়ে আড়াআড়ি ভাবে পশ্চিমদিকে এগোতে থাকলাম।

ঘণ্টাখানেক চলার পরে একটুকরো ঘাসে ছাওয়া প্রায় সমতল জায়গায় উপস্থিত হলাম। মনে হল, এখানেই এক নম্বর শিবির প্রতিষ্ঠা করা যেতে পারে। রুক্‌স্যাক্ নামিয়ে সেখানেই বসে পড়লাম। একটু বিশ্রাম করে 'প্যাক্-লাঞ্চ' খেয়ে নিলাম। তারপরে আবার এগিয়ে চললাম।

কিন্তু বেশিদূর এগোতে পারলাম না। একটা প্রায় সমকোণে দাঁড়িয়ে থাকা দেওয়াল আমাদের পথরোধ করল। দেওয়ালটা তিনদিক থেকে জায়গাটা ঘিরে রেখেছে। ফিক্‌সড-রোপ না করে সেই দেওয়ালের গা বেয়ে ওপরে ওঠা অসম্ভব।

বাধ্য হয়ে আবার সেই ঘাসে ছাওয়া ময়দানে ফিরে এলাম। তারপরে আড়াআড়ি পশ্চিমে চলতে শুরু করলাম!

কিছুক্ষণ চলার পর দেখতে পেলাম ওপরে একটা প্রকাণ্ড তুষার-প্রপাত ( Ice-fall ) এবং কয়েক মিনিট অন্তর অন্তর সেটা থেকে তুষারধস নামছে। বুঝতে পারলাম ঐপথে এগোলে অপমৃত্যু অবশ্যম্ভাবী।

এদিকে তখন তিনটে বেজে গেছে। আর দেরি করলে ফিরতে

রাত হয়ে যাবে। তাই ব্রহ্মাজীকে প্রণাম করে সেখানেই শিখরের নতুন পথ খোঁজার চেষ্টায় যতি টেনে দিলাম।

—জানি না কি দোষ করেছি? তাই ব্রহ্মাজী আমাদের একটা শেষ চেষ্টা করার সুযোগও দিলেন না।

পলদিন থামার পরে প্রায় আপন মনে শিবু বলে উঠল। একটু থেমে সে আবার বলল—ঠিক আছে ব্রহ্মাজী, তুমি আমাদের শিখর-পূজা গ্রহণ করলে না। কিন্তু এখানে, তোমার এই পদতলে বসে যদি তোমার পুজো করি, তাহলে তো তুমি বাধা দিতে পারবে না। তাই করব, আমরা আজ তোমার পুজো করব।

শেষ করে শিবু নেতার দিকে তাকিয়েছে। অমূল্য বলেছে—ভালই তো পুজো করবে, এতে আপত্তি করার কি থাকতে পারে?

অতএব সন্ধ্যার আগেই পুজো শুরু হয়ে গেছে। তাঁবুর পেছনে একখানি বড় পাথরকে পূজামণ্ডপে পরিণত কবা হয়েছে। টুলটুল ও পলদিন ধূপ জ্বালিয়েছে। শৈলেশ মোম জ্বালাবার চেষ্টা করল কিন্তু হাওয়ার জন্য পেরে উঠল না। তপন জয় ও বঞ্জু আমসত্ত্ব, চকোলেট ও বিস্কুটের প্রসাদ সাজালো। জগদীশ ছুটে গিয়ে তার রুক্স্যাক্ থেকে নারকেলটি নিয়ে এলো।

এই নারকেলের একটু ইতিহাস আছে, করুণ ইতিহাস। জগদীশ জম্মু থেকে একটা নারকেল কিনে তার রুক্স্যাকে রেখে দিয়েছিল। আশা ছিল শিখরে আরোহণ করে ব্রহ্মাজীকে অঞ্জলি দেবে। ব্যাপারটা গোবার জানা ছিল না। তাই কিশ্‌তোয়ারে সেদিন রাতে নারকেলটি দেখতে পেয়ে সে জগদীশের অজান্তেই সেটি ছোলার ডালে দিয়ে দেয়।

পরদিন সকালে নারকেল না পেয়ে জগদীশ অগ্নিশর্মা। শেষ পর্যন্ত যাই হোক অনেক খোঁজাখুঁজি করে তপন তাকে এটি কিনে দিয়েছে।

দুর্ভাগ্য জগদীশের, দুর্ভাগ্য আমাদের। সে ব্রহ্মাশিখরে পুজো দিতে পারে নি। তাই ব্রহ্মাজীর পাদদেশ-পূজায় নারকেলটি

অঞ্জলি দিল।

যাক্‌গে, এবারে আবার পুঁজোর কথায় ফিরে আসি। জয় মন্ত্রপাঠ করে—ওঁ ব্রহ্মণে নমঃ···

আমরা চারিপাশে দাঁড়িয়ে চোখ বুজে তাঁর ধ্যান করি। তারপরে জগৎস্রষ্টার উদ্দেশে আমাদের প্রণাম জানাই।

অবশেষে শিবু তার উইণ্ডপ্রুফের পকেট থেকে ছোট গীতাখানি বের করে পাঠ করতে থাকে—

'কর্মণ্যেবাধিকারস্তে মা ফলেষু কদাচন।

মা কর্মফলহেতুর্ভূর্মা তে সঙ্গোঽস্ত্বকর্মাণি॥' ২/৪৭

কর্মেই তোমার অধিকার, কর্মফলে কখনও তোমার অধিকার নাই। কর্মফল যেন তোমার কর্মপ্রবৃত্তির হেতু না হয়, কর্মত্যাগেও যেন তোমার প্রবৃত্তি না হয়।

'যোগস্থঃ কুরু কর্মাণি সঙ্গং ত্যক্ত্বা ধনঞ্জয়।

সিদ্ধ্যসিদ্ধ্যোঃ সমো ভূত্বা সমত্বং যোগ উচ্যতে॥' ২/৪৮

হে ধনঞ্জয়, যোগস্থ হইয়া, ফলাসক্তি বর্জন করিয়া, সিদ্ধি ও অসিদ্ধি তুল্যজ্ঞান করিয়া তুমি কর্ম কর। এইরূপ সমত্ব-বুদ্ধিকেই যোগ বলে।···

'তস্মাদসক্তঃ সততং কার্যং কর্ম সমাচর।

অসক্তোহ্যাচরন্ কর্ম পরমাপ্নোতি পুরুষঃ॥' ৩/১৯

অতএব তুমি অনাসক্ত হইয়া সর্বদা কর্তব্য কর্ম সম্পাদন কর, কারণ আসক্তিশূন্য কর্মানুষ্ঠান করিলে পুরুষ পরমপদ প্রাপ্ত হয় অর্থাৎ মোক্ষলাভ করে।

'কর্মনৈব হি সংসিদ্ধিমাস্থিতা জনকাদয়ঃ।

লোকসংগ্রহমেবাপি সংপশ্যন্ কর্তুমর্হসি॥' ৩/২০

জনকাদি মহাত্মারা কর্মদ্বারাই সিদ্ধিলাভ করিয়াছেন। লোকরক্ষার দিকে দৃষ্টি রাখিয়াও তোমার কর্ম করা কর্তব্য।···

পরদিন। সকাল সাড়ে আটটায় কিবার গাঁও থেকে রওনা দেওয়া গেল। গ্রামবাসীরা অনেকেই পথের পাশে দাঁড়িয়ে হাত নেড়ে আমাদের বিদায় জানালেন। মুখে বার বার বললেন—আবার আসবেন। ফির মিলেঙ্গে।

এখান থেকে আমাদের দলে একজন সদস্য বেড়েছে। গতকাল বিকেলে তাঁবু ফেলার পর থেকেই সে পাশে পাশে রয়েছে। রাতে আমাদের সঙ্গে খেয়েছে। ভেবেছিলাম খেয়ে-দেয়ে চলে যাবে। কিন্তু সকালে তাঁবু থেকে বেরিয়ে দেখেছি সে বসে আছে। আজও সকালে আমাদের সঙ্গে ব্রেকফাস্ট করেছে। এখন সবার আগে আগে পথ চলেছে। জানি না কতদূর যাবে?

আমরা তার নাম জানি না। তাই গোরা নাম রেখেছে রাজা। এখন কিন্তু সে রাজা বলে ডাক দিলেই ছুটে আসছে কাছে। রাজা মানুষ নয়, কিবার গাঁয়ের একটি পথের কুকুর।

চেহারাটি সত্যি রাজকীয়। যেমন স্বাস্থ্য, তেমনি গড়ন আর গায়ের রং। সারা গায়ে বড় বড় লোম। চোখ দুটি কিন্তু ভারী শান্ত আর স্বভাবটিও ভদ্র। আদর করলে খুবই খুশি হয়। সে রাজার মতই আগে আগে চলেছে। যেন আমাদের পথ দেখিয়ে নিয়ে যাচ্ছে। কতদূর যাবে কে জানে? তবে বেচারীকে আবার ফিরে আসতে হবে। আমরা কি করব? সে তো নিজের থেকেই চলেছে।

মনে পড়ছে লালুর কথা। তমসা উপত্যকা অভিযানে তুষারাবৃত ধুমধারকান্দি গিরিবর্ত্মের পথে সেও এমনি আমাদের আগে আগে পথ চলেছিল। কিন্তু জারমোলা গ্রামের লালুকে আমরা আর জারমোলায় ফিরিয়ে আনতে পারি নি। শেরপা পাসাং-কে তুষার গহ্বরে পড়ে যেতে দেখে সে পাগলের মতো চিৎকার করে উঠেছিল। তারপরে কেউ কিছু বুঝে উঠতে পাবার আগেই কর্তব্য-পরায়ণ লালু লাফিয়ে পড়েছিল সেই গভীর গহ্বরে। দড়িতে ঝুলে থাকা পাসাং তাকে কোন সাহায্যই করতে পারে নি। কেবল লালুর অন্তিম আর্তনাদ সেই তুষারগহ্বরের প্রাচীরে প্রাচীরে প্রতিধ্বনিত

হয়ে তাকে বার বার বিচলিত করে তুলেছে।

আর আমরা? পাসাংকে উদ্ধার করে অসহায় লালুকে মৃত্যুর মুখে ঠেলে দিয়ে আমরা প্রাণের মায়ায় স্বার্থপরের মতো পালিয়ে এসেছি।*

জানি না রাজাকে নিয়ে আবার কোনো করুণকাহিনী অপেক্ষা করছে কিনা?

যাক্‌গে, এবারে আমাদের কথায় আসি। অসিত কানন থেকে রওনা হয়ে কিবারের তীরে তীরে পথ চলে দ্বিতীয়দিন দুপুর দেড়টায় আমরা সোন্দার পৌঁছলাম। সেই পাহাড়ী গ্রাম আর সমতল ক্ষেত পেরিয়ে বনবিশ্রাম গৃহের সামনে এলাম। গৌতম গোরা শিবু জগদীশ ও রাজা আমাদের আগেই এসে গিয়েছে। শুধু তাই নয়, শিবু আজ সত্যি সত্যি হট্‌লাঞ্চের ব্যবস্থা করে ফেলেছে। চৌকিদার ও তার স্ত্রী রান্না চড়িয়ে দিয়েছে। শিবু বলে—হাত-মুখ ধুয়ে নিন। ঘণ্টা খানেকের মধ্যে গরম-গরম ডাল-ভাত ভাজি ও সবজি পেয়ে যাবেন। চৌকিদারকে জনপ্রতি মাত্র তিন টাকা করে দিতে হবে।

মালবাহকরাও এসে গিয়েছে। ওদের কাজ এখানেই শেষ। মেট অবশ্য বলেছিল, ঘোড়া পেতে কোনো অসুবিধে হবে না। তবু ভয় ছিল। কিন্তু বিশ্রাম-গৃহের সামনে আসতেই আমাদের ঘোড়াওয়ালা মহম্মদ ইকবাল সেলাম করে। আমরা আনন্দিত হয়ে উঠি। হাসিমুখে ওর কুশল জিজ্ঞেস করি।

কথায় কথায় ইক্‌বাল জানায়—কিশ্‌তোয়ার এখন স্বাভাবিক। তবে রাত ন'টা থেকে ভোর পাঁচটা পর্যন্ত কারফিউ চলছে। আর নিচের দিকেও খুবই বৃষ্টি হয়েছে। তাই বাস পাল্‌মার পর্যন্ত আসছে।

তার মানে ঘোড়া নিয়ে আমাদের পাল্‌মার যেতে হবে। আরও তিন কিলোমিটার পথ বেশি হাঁটতে হবে।

কথাটা কিন্তু ছোট-রসিদের ঠিক কানে গেছে। সে সঙ্গে সঙ্গে সেই একই কথা বলে—সাব্, তোম্ ফিকর মাত করো, ম্যাঁয় পাতি-

---

* লেখকের 'তমসার তীরে তীরে' বইখানি দ্রষ্টব্য।

মহল্লামে বাস লে আয়েগা।

কি জানি ও কি বলতে চাইছে? কিন্তু আজ ক'দিন ধরে বাসের প্রসঙ্গ উঠলেই সমানে এই এক কথা বলে যাচ্ছে। অথচ কিছুতেই বুঝতে পারছি না পাল্‌মার থেকে সে কেমন করে পাতিমহলায় বাস নিয়ে আসবে? রাস্তা খারাপ বলে বাস পাতিমহলা আসছে না, অথচ রসিদ বলছে সে বাস নিয়ে আসবে।

খাওয়ার পরে বিদায় নিতে হল মেটসাবের কাছ থেকে, বিদায় নিতে হল ঠাকুর ও তার সহকর্মীদের কাছ থেকে। কেবল দেখা হল না মহেশবাবুর সঙ্গে। তিনি ধরে নিয়েছেন আমরা আজ এখানে থাকব। তাই ভেবেছেন বিকেলে দেখা করবেন। তিনি কেমন করে জানবেন যে আমাদের এখন 'গৃহগত প্রাণ'।

বিদায় নিলাম সুন্দরী সোন্দারের কাছ থেকে। বিশ্রাম-গৃহ থেকে নেমে এসে সেই আখরোট গাছের নিচে একবার দাঁড়াই। সেদিন এখানে বসে কিছুক্ষণ বিশ্রাম নিয়েছিলাম। আজ বিশ্রামের প্রয়োজন নেই। অতএব এগিয়ে চলি।

না, রাজা দেখছি এখান থেকেও ফিরে গেল না। সে সবার আগে আগে পথ চলেছে। এও দেখছি লালুর মতই মায়ায় আবদ্ধ করবে। ও যদি সত্যি সত্যি আমাদের সঙ্গে পাতিমহলা চলে যায়, তাহলে কি হবে? আমরা ওকে নিয়ে যেতে পারব না আর রাজাও কিবার গাঁয়ে ফিরে আসতে পারবে না।

চেনাবের তীরে এসে দাঁড়াই। সেদিন এখানে এসে সোন্দার-সুয়েদ উপত্যকার সীমাহীন সৌন্দর্য দেখে আনন্দে আত্মহারা হয়ে গিয়েছিলাম। আজ তার কাছে নিতে হচ্ছে বিদায়। কিবারের তীরে তীরে পথচলা শেষ হয়েছে আমাদের। এবারে চেনাবের তীরপথ ধরে যেতে হবে সেওয়াবাতি, সেখান থেকে পাতিমহলা হয়ে বাণ্ডারকোট।

কিন্তু কিবার কিংবা চেনাব নয়। সোন্দার গ্রামের উপকণ্ঠে দাঁড়িয়ে আমি সুন্দরী সোন্দারকেই আরেকবার দেখি। দেখি আর

ভাবি—জীবনে আর কি কখনো এখানে আসা হবে আমার ?

আবার সেই দারসী গ্রাম। এলাম মোক্তার আহমেদের বাড়ির সামনে। কিন্তু আজ কেউ দাঁড়িয়ে নেই বাড়ির সামনে, পথের ধারে। হাতে সময় কম, এগিয়ে চলি।

বিকেল পাঁচটায় সেওয়াবাতি পৌছলাম। শিবু জগদীশ কৃষ্ণ ও গোরা রাজার সঙ্গে অনেকক্ষণ আগেই এসে গেছে। তারা মাষ্টারসাবকে বলে স্কুলঘর খুলে নিয়েছে। শিবু আজও বলে—দোকান থেকে চা খেয়ে ঘরে চলে যান। অনেকদিন পরে আজ আবার ঘরে থাকতে পারছেন।

কথাটা সত্যি উল্লেখ করবার মতো। পনেরোদিন বাদে আমরা আজ ঘরে রাত্রিবাস করব। তাহলেও সেকথার জের না টেনে শিবুকে অন্যকথা বলি—যাবার সময় চায়ের দাম দেওয়া হয় নি মনে আছে তো ?

—হ্যাঁ। মাষ্টারসাব বলেছিলেন ফেরার সময় চা খেয়ে একসঙ্গে দাম দিয়ে যাবেন। মনে আছে বৈকী। শিবু সহাস্যে উত্তর দেয়।

চা খেয়ে নিয়ে ঘরে আসি। ঢোকার মুখেই রাজার সঙ্গে দেখা। সে লেজ নেড়ে স্বাগত জানায়।

## ॥ আঠারো ॥

আজ ৩০শে সেপ্টেম্বর। ঠিক ষোলদিন আগে যে পাতিমহলা থেকে আমাদের পদযাত্রা শুরু হয়েছিল, আজ সেই পাতিমহলা পৌঁছব।

পরশু বিদায় নিয়েছি ব্রহ্মলোক থেকে, গতকাল কিবার আর সোন্দারের কাছ থেকে। আজ বিদায় নিচ্ছি সেওয়াবাতি থেকে আর আগামীকাল বিদায় নেব পাতিমহলা আর চেনাবের কাছে—শ্যামা বাটসাহেব ও রসিদদের কাছ থেকে।

এদের কথা ভাবলেই মন আমার উতলা হয়ে ওঠে। সেদিন বাটসাহেব আর শ্যামা কি আদর-যত্নই না করেছে! আজ তারা আমাদের দেখে ভারী খুশী হবে। তারপরে যখন শুনবে আমরা কাল সকালের বাসেই কিশ্‌তোয়ার রওনা হচ্ছি, তখন শ্যামাও হয়তো রসিদদের মতই বলে বসবে—'যেতে নাহি দিব'।

কিন্তু যাকগে এসব কথা। আগামীকালের ভাবনা আজ ভেবে কি হবে? তার চেয়ে আজকের কথা বলা যাক। আজ সকাল সওয়া সাতটায় সেওয়াবাতি থেকে রওনা হয়েছি। সেই চেনাবের তীরে তীরে চড়াই আর উৎরাই পথ। পথের পাশে ঝোপঝাড়ে সেই লাল হলুদ ফুল আর সবুজ ভাঙ গাছ। আজও মাঝে মাঝে পথচারীদের সঙ্গে দেখা হচ্ছে। কেউ গাঁয়ের নারী-পুরুষ আর কেউবা কিশ্‌তোয়ার চলেছে। এরা বিকেলের বাস ধরবে।

আজও মাঝে মাঝে গুর্জরদের সঙ্গে দেখা হচ্ছে। তারা ভেড়া-ছাগল ও গরু-ঘোড়া নিয়ে সপরিবারে নিচে নেমে যাচ্ছে। আশ্চর্য আমাদের রাজা কিন্তু ওদের কুকুরদের সঙ্গে ঝগড়া করছে না। বরং দু-চার মিনিট তাদের সঙ্গে খেলা করে আবার আমাদের আগে আগে পথ চলছে।

বেলা সওয়া বারোটায় এখেলা পৌঁছলাম। আজ কিন্তু

এখানেও হট্-লাঞ্চ পাওয়া গেল। ডাল ভাত আলুভাজা ও আলু কফির তরকারী। আজ যে শিবু সকালে একজন স্থানীয় যাত্রীর সঙ্গে দশটি টাকা অগ্রিম পাঠিয়ে দিয়েছিল। সে নাকি দু-ঘণ্টা আগে আমাদের খাবারের অর্ডার পৌঁছে দিয়েছে দোকানীকে, ফলে তার রান্না করে রাখতে অসুবিধে হয় নি।

খেতে খেতে গৌতম বলে—লীডার, আমরা কিন্তু আজই কিশ্‌তোয়ার চলে যেতে পারি।

—আর তাহলে কাল সকালেই জম্মুর বাস ধরতে পারা যায়। কৃষ্ণ যোগ করে।

—কেমন করে? নেতা বিস্মিত।

—পাঁচটা নাগাদ পাল্‌মার থেকে কিশ্‌তোয়ারের বাস ছাড়ে। আমাদের তার আগে পৌঁছতে হবে।

অমূল্য ঘড়ি দেখে। বলে—সাড়ে বারোটা বেজে গেছে। ১১ কিলোমিটার পথ, আমার পক্ষে কি এই ভাঙা পা নিয়ে চারঘণ্টায় পৌঁছন সম্ভব?

আমরা চুপ করে থাকি। কিন্তু জগদীশ সহসা বলে ওঠে —সম্ভব।

জগদীশ কম কথা বলে। তাই তার আকস্মিক মন্তব্য শুনে কৌতূহলী হয়ে উঠি।

অমূল্য বলে—কেমন করে?

জগদীশ উত্তর দেয়—আমাদের ঘোড়াওয়ালার একটা বাড়তি ঘোড়া আছে, বেশ ভাল ঘোড়া। আপনি যদি সেটা নিয়ে নেন, তাহলে চারটের মধ্যেই পৌঁছে যাবেন।

অবাস্তব প্রস্তাব। ওপরে যাবার সময় যে মানুষ ঘোড়া নিতে রাজী হয় নি, সে কি পদযাত্রার এই শেষবেলায় ঘোড়সওয়ার হতে সম্মত হবে? তাছাড়া এখন তো তুলনায় নেতার পায়ের অবস্থা অনেক ভাল। তবু আমি ওর মুখের দিকে তাকাই।

না। অমূল্য কিন্তু আগের মতো সোজাসুজি আপত্তি করে না।

বরং মৃদু হেসে আমাকে জিজ্ঞেস করে—তুমি কি বলছ?

—আমি আবার আলাদা কি বলব? জগদীশ খুব ভাল বুদ্ধি দিয়েছে। আজ কিশ্‌তোয়ার চলে যেতে পারলে একটা দিন বেঁচে যাবে। অভিযান শেষ। ষোলটা লোকের একদিনের থাকা-খাওয়ার খরচ তো খুব কম নয়।

—বেশ তাহলে, জয় জগদীশ হরে। তোমার ইচ্ছাই পূর্ণ হোক। ইকবালকে ঘোড়া ঠিক করতে বল।

জগদীশের হিসেব ভুল হয় নি। তাড়াতাড়ি খেয়ে নিয়ে অমূল্য বেলা পৌনে একটায় ঘোড়ায় চেপেছিল। সাড়ে তিনটার সময় সে পাতিমহলা পৌঁছে গেল।

শুধু সে একা নয়। তার সঙ্গে আমরা মানে আমি জয় রঞ্জু শৈলেশ ও টুলটুল সমানে হেঁটে এলাম। আর রাজার সঙ্গে গৌতম গোরা শিবু কৃষ্ণ তপন ও জগদীশ আগেই এসে গেছে।

কেবল সেই সাতাশটা 'লুপ' পার হবার সময় অমুল্যের সঙ্গে আমাদের ছাড়াছাড়ি হয়েছে। যাবার সময় ওখানে একটানা হাজার-খানেক ফুট চড়াই ভাঙতে হয়েছিল, এখন উৎরাই। তাই ঘোড়া নামতে পারে না। অমূল্যকে অন্যপথে আসতে হল।

নির্মীয়মাণ বাসপথে অমূল্যের কোন অসুবিধে হয় নি কিন্তু আমাদের খুবই কষ্ট হয়েছে। গত কয়েকদিন ধরে এখানেও খুব বৃষ্টি হচ্ছে। ফলে পথে প্রচুর কাদা। আছাড় সামলে সেই দু-কিলোমিটার লাল-কাদার পথ পেরিয়ে বাটসাহেবের দোকানে পৌঁছতে আমরা গলদঘর্ম হয়ে গেছি। জুতো ও প্যান্ট যেমন জলে কাদায় একাকার, তেমনি গেঞ্জি ও জামা ঘামে চপচপে হয়ে উঠছে। রীতিমত গরম লাগছে। অর্থাৎ হিমালয় ভ্রমণের সকল সুখ শেষ হবার মুখে।

বাটসাহেবের দোকানের দাওয়ায় বসে রাজা বিস্কুট খাচ্ছে।

দুদিন ধরে সে আমাদের সুখ-দুঃখের অংশীদার। আজ ওকে

ছেড়ে যেতে হবে। মনটা ভারী হয়ে ওঠে।

বাবার সঙ্গে শ্যামাও স্বাগত জানায় আমাদের। জুতোর কাদা যথাসম্ভব পরিষ্কার করে উঠে আসি দোকানে। টুলের ওপর বসি। শ্যামা গরম চায়ের গ্লাশ এগিয়ে ধরে। সামনে একটা প্লেটে বিস্কুট রেখে দিয়েছে।

তপন জিজ্ঞেস করে—বিকেলের বাস এখানে কখন আসবে?

—বাস তো এখানে আসছে না। পাল্‌মারেই থেকে যাচ্ছে। দেখছেন না বৃষ্টির জন্য পথের কি হাল হয়েছে? বাটসাহেব উত্তর দেন।

তপন আর কিছু বলার আগেই শ্যামা শিবুকে বলে—বিকেলের বাস দিয়ে কি করবে? তোমরা তো কাল দুপুরের বাসে যাবে।

শিবুদের সঙ্গে শ্যামার পরিচয় ছ' বছরের। আশি ও পঁচাশি সালেও যাতায়াতের পথে ওরা এখানে উঠেছে। তাছাড়া আমাদের মধ্যে শিবু দেখতে সবার ছোট। তাই শিবুর কাছেই শ্যামা জিজ্ঞেস করল কথাটা।

বেচারী শিবু মুশকিলে পড়ে যায়। অপ্রিয় কথাটা সে বলতে পারে না। চুপ করে থাকে।

অবস্থা বুঝে গৌতম কথা বলে—না, বহিন! আমরা আজ বিকেলের বাস ধরেই কিশ্‌তোয়ার চলে যাবো।

—তব্‌ আয়া কিউ? শ্যামা প্রায় কেঁদে ফেলে।

শিবু ওর প্রশ্নের জবাব দিতে পারে না। আমরাও চুপ করে থাকি।

শ্যামাও আর কোন কথা বলে না। সে নীরবে নিজের কাজ করে যেতে থাকে।

একটু বাদে বড়-রসিদ অনুরোধ করে—আজ মাত যাইয়েগা সাব্‌, কাল যাইয়ে!

—আজই চলা যায়গা? একঠো রাত ভি নহী ঠহরনা হামলোগকো পাস? বাটসাহেবের স্বরেও অনুরোধ।

শিবু যেমন শ্যামার প্রশ্নের উত্তর দিতে পারে নি, তেমনি আমরাও রসিদ কিংবা বাটসাহেবকে কিছু বলতে পারি না। কি বলব? ভালোবেসে ওরা আমাদের কাছে রাখতে চাইছে।

শেষ পর্যন্ত নেতাকে মুখ খুলতে হয়। সে ওদের বোঝাবার চেষ্টা করে—বিকেলের বাসটা ধরতে পারলে আমরা আজকের রাতটা কিশ্‌তোয়ারে কাটিয়ে কাল সকালে আবার জম্মুর বাস ধরতে···

—লেকিন ক্যায়সে কিশ্‌তোয়ারমে ঠহরিয়েগা? উধার রাতমে কারফিউ চলতা, গোলি চালাতা ·····। অমূল্যের কথা শেষ হবার আগেই শ্যামা বলে ওঠে। কিন্তু সে-ও শেষ করতে পারে না।

এবারে শিবু কথা বলে—কিশ্‌তোয়ারে কারফিউ শুরু হবে রাত ন'টায় আর আমরা পৌঁছে যাচ্ছি সন্ধ্যে সাতটায়। বাসস্ট্যাণ্ডের পাশেই হোটেল। আমরা ন'টার অনেক আগেই হোটেলে চলে যাবো; আমাদের গুলি করবে কেন?

শ্যামা আর কোন প্রশ্ন করে না। সে নীরবে বাপের সঙ্গে আমাদের জন্য পরোটা তৈরি করে চলেছে।

যাবার সময় ওর কান্না দেখে আমার অঞ্জলির কথা মনে পড়ে গিয়েছিল। আজ সে এখনো চোখের জল ফেলেনি। তাহলেও সেই কথা মনে পড়ছে—শ্যামা গুর্জর কিশোরী হলেও ভারতীয় নারী; যার কোন যুগ নেই, ধর্ম নেই, সমাজ নেই।

টুলটুল বাটসাহেবকে বলে—চারটে বাজে। এবারে আমাদের খেয়ে নিয়ে পাল্‌মার রওনা হওয়া দরকার।

বাটসাহেব মাথা নাড়েন। কৃষ্ণ বলে—তাহলে ঘোড়াওয়ালাকে বল সে মাল্ না থামিয়ে একেবারে পালমার চলে যাক্।

—কোই জরুরত নহী। আপ খানা খাকে তৈয়ার রহিয়ে। ম্যাঁয় বাস লে আতে।

এতক্ষণ বাদে কথা বলে ছোট-রসিদ, সেই এক কথা। সে উঠে দাঁড়ায়। অমূল্যের কাছে এসে বলে—সাব্‌ আমাকে আপনাদের ছাপানো কাগজে একটা চিঠি লিখে দিন যে আপনারা ষোলজন

জম্মু যাবেন, আপনাদের অনেক মালপত্র। তাই বাসটা যেন আজ এখানে চলে আসে। আমি বাস নিয়ে আসছি।

এতক্ষণে ওর মতলব বুঝতে পারি! একে তো আমরা ষোলজন, তার ওপরে জম্মু পর্যন্ত যাবো। এই বাসটাই আজ রাতে কিশ্‌তেয়ার থেকে কাল সকালের প্রথম বাস হয়ে জম্মু যাবে। সুতরাং জম্মুর ষোলজন যাত্রীর জন্য তিন কিলো-মিটার পথ আসা কিছুই নয়। ওর বুদ্ধির তারিফ করতে হয়।

ছোট-রসিদের পরামর্শ মতো চিঠি লিখে দেয় অমূল্য। সেই চিঠি পকেটে পুরে সে প্রায় দৌড়তে শুরু করে পাল্‌মারের দিকে। কম নয় তিন কিলোমিটার পাহাড়ী পথ।

শ্যামা আমাদের জন্য পরোটা ভাজছে। বাটসাহেব তাকে সাহায্য করছেন। আমরাও আর কোন কথা বলছি না।

কথা বলে বড়-রসিদ। সে তপনকে বলে—সাব্, আমার টাকাটা দিয়ে দেবেন? আমি ঘরে যাবো।

কথাটা ভুলেই গিয়েছিলাম। ছেলেটা যে আমাদের বেতনভুক মালবাহক, সে কথা মনেই ছিল না। থাকবে কেমন করে? গত ষোলোদিনে সে আমাদের অভিযাত্রী পরিবারেরই একজন হয়ে গিয়েছে। এইমাত্র বড়-রসিদ মনে করিয়ে দিল, সে আমাদের কেউ নয়। এবারে পাওনা-গণ্ডা চুকিয়ে তাকে ছেড়ে দিতে হবে।

তাই ছেড়ে দিলাম। ভাউচার লিখে তপন ওকে টাকা দিয়ে দিল। টাকা নিয়ে সেলাম করে সে প্রায় ছুটতে ছুটতে চলে গেল। ওর আচরণে অবাক হলাম। দুটি ভাইয়ের মধ্যে ওকেই আমাদের বেশি ভাল লেগেছে। ওর মধ্যেই বেশি মায়া-মমতা দেখেছি। আর যাবার সময় সে এমন করে চলে গেল! মনুষ্য চরিত্র সত্যই বিচিত্র।

মালপত্র রেখে ইক্‌বালও টাকা নিয়ে ঘোড়া সহ পাল্‌মারের দিকে চলে গিয়েছে। তাহলেও এখানে ভিড় কমল না। আশে-পাশের বাড়ি ও দোকানের অনেকেই ভিড় জমিয়েছে বাটসাহেবের দোকানের সামনে।

না, তারা কেউ আমাদের দেখতে আসে নি। এসেছে রাজাকে দেখতে। দেখার মতই বটে। পাতিমহলা অপেক্ষাকৃত গরম জায়গা বলে এখানকার কুকুরগুলো এত বড় এবং এমন লোমশ, স্বাস্থ্যবান ও সুন্দর হয় না।

শ্যামাকে শান্ত করার জন্যই বোধহয় শিবু একটা কাণ্ড করে বসে। হঠাৎ বলে ওঠে—শ্যামা, তুমি রাজাকে রেখে দাও না?

—রেখে দেব?

—হ্যাঁ। আমরা তো ওকে নিয়ে যেতে পারব না। ওর পক্ষেও কিবার গাঁয়ে ফিরে যাওয়া অনিশ্চিত। পথে কেউ হয়তো ধরে নেবে। সে ঠিকমত খেতে দেবে কিনা, কে জানে? তাই তুমি ওকে রাখলে আমরা নিশ্চিন্ত মনে চলে যেতে পারি।

মুহূর্তে শ্যামার গম্ভীর মুখখানিতে হাসি ফুটে ওঠে। সে তার বাবার দিকে তাকায়। তিনি বলেন—এতো ভাল কথা।

শ্যামা শিবুর দিকে তাকায়। শান্ত স্বরে বলে—তোমরা দিলে আমি নিশ্চয়ই রাখব। তুমি নিশ্চিন্ত থাকতে পারো, আমি ওর কোন অযত্ন করব না। ওকে স্নান করাবো, খাওয়াবো···

—তাহলে একটা দড়ি দিয়ে ওকে দরজার সঙ্গে বেঁধে রাখো। নইলে হয়তো আমরা চলে গেলে, ও আবার কিবার গাঁয়ে রওনা দেবে। গোরা পরামর্শ দেয়।

শ্যামা তাড়াতাড়ি ঘরে গিয়ে একটুকরো নাইলনের দড়ি নিয়ে আসে। জগদীশ ওকে বেঁধে দেয়। রাজা কিন্তু কোন আপত্তি করে না। সে শান্ত হয়ে শুয়ে থাকে।

শ্যামা পরোটা পরিবেশন করে, বাট সাহেব চায়ের গ্লাশ এগিয়ে দেন। খেতে খেতে ওদের কথাই ভাবি। কিশ্‌তোয়ার-হিমালয়ের এই দরিদ্র মানুষগুলির কথা, শ্যামা বাটসাহেব মোক্তার-আহমেদ মেট-সাব মহেশবাবু নাথুরাম ও রসিদ ভাইদের কথা। কেবল বড়-রসিদ বিদায় বেলায় বড় বিচিত্র আচরণ করে গেল।

কিন্তু না আর এদের কথা ভাবার সময় নেই। বাস-এর শব্দ শোনা

যাচ্ছে। সচকিত হয়ে উঠি, আনন্দিতও বটে। তাড়াতাড়ি চা ও পরোটা হাতে নিয়েই বেরিয়ে আসি বাইরে।

হ্যাঁ, ছোট-রসিদ তার কথা রেখেছে। সে সত্যই বাস নিয়ে এসেছে। এখন বিকেল পৌনে পাঁচটা।

বাস এসে বাট সাহেবের দোকানের সামনে থামে। বিজয়ী বীরের মতো বাস থেকে নেমে আসে রসিদ। নেতাকে সেলাম দিয়ে বলে—লে আয়া সাব্!

নেতা পিঠ চাপড়ে তাকে সাবাস জানায়। কিন্তু তার সময় কোথায়? সে শেরপা ও হ্যাপ্‌দের সঙ্গে মালপত্র তুলতে লেগে গেল।

বাস আসার পরেই রাজা উঠে দাঁড়িয়েছে সে দড়ি খুলে বাসে আসতে চাইছে! পারছে না। তার গলায় ফাঁস লাগছে। সজল চোখে ছুটে আসে শ্যামা। সে রাজার পাশে বসে তাকে আদর করতে থাকে। রাজা খানিকটা শান্ত হয়।

শৈলেশ পকেট থেকে একখানি বিস্কুট বের করে রাজার মুখের সামনে ধরে। রাজা মুখ ঘুরিয়ে নেয়।

হঠাৎ রঞ্জু বলে ওঠে—ঐতো বড়-রসিদ আসছে।

সত্যই তাই। একটা বেশ বড় পুটলি নিয়ে সে ছুটতে ছুটতে এদিকে আসছে। তাহলে সে আমাদের ছেড়ে চলে যায় নি! ভাবতে ভারী ভাল লাগছে! ওকে দেখে বড্ড আনন্দ হচ্ছে।

সে আসে। এসেই একটুকরো কাপড় দিয়ে বাঁধা পুটলিটা জয়ের হাতে দিয়ে বলে—সাব্, টাকাটা মাকে দিয়ে এলাম আর আপনাদের জন্য কয়েকটা আরু ও মকাই নিয়ে এলাম। বাড়িতে যা ছিল, তাই নিয়ে আসতে হল। ক্ষেতে যাবার সময় পেলাম না।

একবার থামে সে। তারপরে আবার বলে—আরুগুলো বাসে বসে খেয়ে নেবেন। আর মকাইগুলো কিশ্‌তোয়ার গিয়ে পুড়িয়ে দেব।

অবাক হয়ে ওর দিকে তাকাই। একটু হেসে সে বলে—আমিও আপনাদের সঙ্গে কিশতোয়ার যাচ্ছি সাব্! নইলে সেখানে

কারফিউ চলেছে, আপনাদের অসুবিধে হবে। কাল আপনাদের জম্মুর বাসে তুলে দিয়ে আমি ফিরে আসব। আমি মাকে বলে এসেছি সাব্!

কি বলব? কেবল ভাবি ওর কথা, আমার এই ভারতভূমির কথা। কিশ্তোয়ারে হিন্দু-মুসলমান দাঙ্গা হয়েছে, সেখানে কারফিউ রয়েছে। তাই মুসলমান-মালবাহক তার হিন্দু-সাহেবদের নিরাপত্তার জন্য পাতিমহলা থেকে কিশ্তোয়ার চলেছে।

মালপত্র তোলা হয়ে গেছে, অন্য যাত্রীরাও বাসে উঠছেন। কণ্ডাক্টর আমাদের তাগিদ দেয়। শ্যামা ও বাটসাহেবকে বলে আর রাজাকে একবার দেখে আমরা একে একে বাসে আসি। বাসের ইঞ্জিন গর্জে ওঠে।

রাজা উঠে দাঁড়িয়েছে। সে আর্তনাদ করছে, আমাদের কাছে আসতে চাইছে। পারছে না। তাকে যে শক্ত দড়ি দিয়ে বেঁধে রেখে এসেছি। ওর গলায় ফাঁস না লেগে যায়!

না। কাঁদতে কাঁদতে শ্যামা তার গলা জড়িয়ে ধরেছে। কাঁদতে কাঁদতেই বলে চলেছে—রাজা, তোম্ মাত যাও! তোম্ মেরী পাস রহেগা, মেরী পাস…

শ্যামার দু-চোখ বেয়ে জল পড়ছে রাজার গায়ে। রাজার চোখেও জল।

বাস চলতে শুরু করেছে। আমরা চলে যাচ্ছি পাতিমহলা ছেড়ে, ব্রহ্মলোকের তোরণ থেকে। তাই রাজা আর শ্যামা কাঁদছে। রাজা চিৎকার করে আর শ্যামা নীরবে। আমার বুকের মাঝে আমি তার নীরব-কান্নার শব্দ শুনতে পাচ্ছি। রাজা কিবারের কুকুর, শ্যামা পাতিমহলার কিশোরী আর আমি কলকাতার প্রবীণ। অথচ এই মুহূর্তে আমরা এক হয়ে গিয়েছি। বুঝতে পারছি, একই সূত্রে গাঁথা সকল জীবের জীবন, যে জীবনকে কেবল হিমালয়ের অন্তরলোকে উপলব্ধি করা যায়। আমার ব্রহ্মলোকে আসা সার্থক হল। আমি জেনে গেলাম—'নিখিল ভুবন ব্রহ্মময়।'

গতকাল সন্ধ্যা সাড়ে সাতটায় আমরা কিশ্‌তোয়ার পৌঁচেছি। সেই কিশ্‌তোয়ার, যেখানে এসে সেদিন স্বস্তির নিঃশ্বাস ফেলেছিলাম। সেই কিশ্‌তোয়ার, যেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি দেখে ভারী শান্তি পেয়েছিলাম।

কাল কিন্তু বাস থেকে নেমে কেমন গা ছমছম করছিল। বাসস্ট্যাণ্ডে লোকজন খুবই কম। অধিকাংশ দোকান বন্ধ হয়ে গেছে, বাকিগুলো বন্ধ হবার মুখে। মাত্র দেড়ঘণ্টা পরে সান্ধ্য-আইন বলবত হচ্ছে। তার আগে সবাইকে ঘরে ফিরতে হবে।

বাস থামতেই রসিদ গৌতমকে বলেছে—তপনসাব আর জয়সাবকে নিয়ে আমি বাজার ঘুরে আসছি। চাল আলু সবজি কিছুই নেই। অন্যযাত্রারা নেমে যাবার পরে আপনারা বাস নিয়ে হোটেলের সামনে চলে যান। মালপত্র নামিয়ে নিন। আমি পায়লটকে বলে রেখেছি।

ওরা বাজার থেকে ফিরে আসার আগেই আমরা মালপত্র মায়া হোটেলেব দোতলায় তুলে ফেলেছি। রাত নটার আগেই রসিদ চা ও ভুট্টা খাইয়ে রান্না চাপিয়ে দিয়েছে। বলা বাহুল্য রাম ও পেয়ার তাকে সাহায্য করেছে।

ঠিক বাত ন'টায় রাস্তার সব আলো নিবে গেছে। আর তখুনি একটি টহলদারী জীপ থেকে মাইকের ঘোষণা কানে এসেছে। ঘোষণা করা হয়েছে—রাত ন'টা বাজল, কারফিউ শুরু হয়ে গেল। এখন কাউকে রাস্তায় দেখা গেলেই গুলি চালানো হবে।

শ্যামা তাহলে কারও কাছে এই ঘোষণার কথাই শুনে থাকবে। তাই সে তখন জিজ্ঞেস করেছিল—কেমন করে তোমরা কিশ্‌তোয়ারে রাত কাটাবে? ওখানে রাতে কারফিউ চলেছে, গুলি চালাচ্ছে!

কিন্তু যাকগে শ্যামার কথা, কালকের কথাও আর নয়, আজকের কথা হোক। আজ চারটেয় উঠে রসিদ স্টোভ ধরিয়েছে। বেড-টি বানিয়ে আমাদের ঘুম ভাঙ্গিয়েছে। চা খেয়ে আমরা প্রাতঃকৃত্য শুরু করেছি। মাত্র দুটি বাথরুম, আমরা চোদ্দ জন মানুষ।

পাঁচটায় কারফিউ উঠেছে। আর তখুনি রসিদ বাসস্ট্যাণ্ডে চলে

গেছে। কিছুক্ষণ বাদে সে বাস নিয়ে এসেছে হোটেলের সামনে। সবার সঙ্গে মাল তুলেছে বাসের ছাদে। তারপরে মাল পাহারা দেবার জন্য বাসের ছাদে বসেই বাসস্ট্যাণ্ডে চলে গেছে।

যাবার সময় ব্যবস্থা করে গিয়েছিলাম, আমাদের সব চিঠি এখানে রেখে দেওয়া হবে, ফেরার পথে পোস্টাপিস থেকে নিয়ে নেব। পোস্টাপিস খুলবে বেলা দশটায় আর আমাদের বাস ছাড়বে সকাল সাড়ে ছ'টায়। তাছাড়া সেদিন দেবসাহেব আমাদের চায়ের নেমন্তন্ন করেছিলেন। পোস্টাপিসে যাওয়া হল না, দেখা করতে পারলাম না দেবসাহেবের সঙ্গে। তাই দুঃখ প্রকাশ করে নেতা দুখানি চিঠি লিখেছে। বাসস্ট্যাণ্ডে চিঠি দুখানি রসিদের হাতে দিয়ে তাকে সব বুঝিয়ে দিলাম। সব শুনে সে বলে—আপনারা নিশ্চিন্তে চলে যান। তহসিলদারসাব ও মাষ্টারসাবের চিঠি দিয়ে তারপরে আমি পাতিমহলা রওনা হব। মাষ্টারসাবকে বলব, তিনি যেন আপনাদের সব চিঠি কলকাতায় পাঠিয়ে দেন।

অবশেষে সেই সময় সমাগত হল। সেই অসিত কানন থেকে কত ভেবেছি এই সময়টুকুর কথা, আজকের দিনটির কথা। ব্রহ্মলোক থেকে নাগরিক জীবনে-প্রত্যাবর্তনের কথা। তবু এখন আমার এই সময়টিকে দুঃসময় বলেই মনে হচ্ছে। কারণ আমরা বিদায় নিচ্ছি কিশতোয়ারের কাছ থেকে, বিদায় নিচ্ছি এযাত্রায় আমাদের শেষ কিশতোয়ারী বন্ধু আবদুল রসিদের কাছ থেকে।

ইঞ্জিন গর্জে উঠেছে, বাস চলতে শুরু করেছে কিন্তু রসিদ এখনও রয়েছে আমাদের সঙ্গে। চোখ মুছতে মুছতে সে একসিট থেকে আরেক সিটের সামনে আসছে, প্রত্যেকের সঙ্গে করমর্দন করছে, আর বলছে—ফির মিলেঙ্গে সাব, ফির মিলেঙ্গে......

বাস বড় রাস্তায় এসে গেছে, পায়লট এখুনি গতিবেগ বাড়াবে, কিন্তু রসিদের সেদিকে খেয়াল নেই। তার যে এখনও সবার সঙ্গে হাত মেলানো শেষ হয় নি।

পায়লট গীয়ার বদল করছে। আমি বলে উঠি—রসিদ, আভি

বাস জোর চলনে শুরু করেগী, আভি তোম্ উতার যাও ভাই ?

—জী সাব্! উতারতে। ফির মিলেঙ্গে সাব, ফির মিলেঙ্গে, ফির···

—ফির মিলেঙ্গে রসিদ, ফির মিলেঙ্গে···আমরাও সমস্বরে বলে উঠি।

চলন্ত বাস থেকে নেমে যায় রসিদ।

জানালা দিয়ে মুখ বাড়াই, হাত নাড়ি।

রসিদও হাত নাড়ছে আর কি যেন বলছে। বাসের শব্দে শুনতে পাচ্ছি না তার কথা। তবু বুঝতে পারছি, সে সেই একই কথা বলে চলেছে—ফির মিলেঙ্গে সাব্, ফির মিলেঙ্গে···

ব্রহ্মলোক থেকে ফিরে চলেছি ঘরে। আমার পর্বতারোহী ভাইদের মন ভাল নয়। তাদের পর্বতারোহণ সফল হয় নি। কিন্তু আমার হিমালয় যাত্রা ?

না, আমার যাত্রা বিফল হয় নি। আমি ব্রহ্মলোকে বাস করেছি, দিনের পর দিন ছু-চোখ ভরে ব্রহ্মাজীকে দর্শন করেছি আর ছু-হাত ভরে হিমালয়ের সহজ সরল ও সুন্দর প্রাণের ভালোবাসা কুড়িয়েছি।

জানি না রসিদের বাসনা পূর্ণ হবে কিনা? জানি না আর কোনদিন কিশ্তোয়ারে আসা হবে কিনা ? এলেও শ্যামা রাজা ও রসিদদের সঙ্গে দেখা হবে কিনা ?

শুধু জানি, না হলেও কোন ক্ষতি নেই আমার। শ্যামা রাজা আর রসিদ যে আমার মনের মণিকোঠায় ব্রহ্মলোকের মতই অক্ষয় হয়ে রইল।

—০—

# বর্ণানুক্রমিক বিষয়সূচী